যে ভাষায় ঘরে কথা কও, তাতেই ত সমস্ত পাণ্ডিত্য গবেষণা মনে মনে কর; তবে লেখবার বেলায় একটা কি কিম্ভূত-কিমাকার উপস্থিত কর?…স্বাভাবিক যে ভাষায় মনের ভাব আমরা প্রকাশ করি, যে ভাষায় ক্রোধ দুঃখ ভালবাসা ইত্যাদি জানাই, তার চেয়ে উপযুক্ত ভাষা হতে পারেই না…।" ('ভাববার কথা')

তাই তিনি প্রস্তাব করলেন—"যখন দেখতে পাচ্ছি যে, কলকাতার ভাষাই অল্পদিনে সমস্ত বাঙ্গালা দেশের ভাষা হয়ে যাবে, তখন যদি পুস্তকের ভাষা এবং ঘরে কথা-কওয়া ভাষা এক করতে হয়, ত বুদ্ধিমান অবশ্যই কলকাতার ভাষাকে ভিত্তিস্বরূপ গ্রহণ করবেন।" এ কথাটাই প্রমথ চৌধুরী বলেছেন আরও একদশক পরে।

স্বামীজী বাংলা ভাষায় সংস্কৃত শব্দের হুবহু অনুকরণের ঘোর বিরোধী ছিলেন। তিনি উদাহরণ দিয়ে দেখালেন:

"যখন মানুষ বেঁচে থাকে তখন জেন্ত কথা কয়, মরে গেলে মরা-ভাষা কয়। যত মরণ নিকট হয়, নূতন চিন্তাশক্তির যত ক্ষয় হয়, ততই দু-একটা পচাভাব রাশিকৃত ফুলচন্দন দিয়ে ছাপাবার চেষ্টা হয়। বাপ্‌রে সে কি ধূম—দশপাতা লম্বা লম্বা বিশেষণের পর দুম করে "রাজা আসীৎ"। আহা-হা! কি প্যাঁচওয়া বিশেষণ, কি বাহাদুর সমাস, কি শ্লেষ!—ওসব মড়ার লক্ষণ। যখন দেশটা উৎসন্ন যেতে আরম্ভ হল তখন এই সব চিহ্ন উদয় হল। দুটো চলিত কথায় যে ভাবরাশি আসবে, তা দু' হাজার ছাঁদি বিশেষণও নেই।"

('ভাববার কথা')

বিবেকানন্দ 'পরিব্রাজক' এবং 'প্রাচ্য ও পাশ্চাত্যে' বিশুদ্ধ মুখের বুলি ব্যবহার করেছেন, এমন কি সংলাপের ধরনধারণ, রীতিনীতি ও মুদ্রাদোষগুলিও তিনি পরিত্যাগ করেন নি। তাঁর চলিত রীতি অত্যন্ত

জীবন্ত ; প্রাণবান, জীবনরসিক ও নিঃস্পৃহ বৈরাগীর মুখ থেকে নিঃসৃত হয়েছে বলে তাঁর ভাষা অনন্যসাধারণ ব্যক্তিত্ব লাভ করেছে। হুতোমের স্ল্যাং বাক্‌রীতি বা পৌগণ্ডোচিত ধৃষ্টতা স্বামীজীর চলিত রীতিতে নেই, অথচ খোলামেলা বৈঠকী রসিকতার প্রাচুর্য তাঁর গেরুয়া বস্ত্রাঞ্চলের অন্তরালে অবস্থিত সদাহাস্যময় মনটাকেই উদ্‌ঘাটিত করেছে। বীরবলের বুদ্ধির মারপ্যাঁচ ও কৃত্রিম কলাকৌশলও তাঁর ভাষায় স্থান পায় নি—যদিও 'প্রাচ্য ও পাশ্চাত্ত্য' এবং 'পরিব্রাজকে' দর্শন-ইতিহাস-সমাজ সম্বন্ধে বহু মননশীল আলোচনা আছে। যথার্থ বলতে গেলে হুতোম বা বীরবল—কারো ভাষাই সাহিত্যের যথার্থ চলিত ভাষা নয়। হুতোমের ভাষা এতটা চলিত, ঘরোয়া ও বে-আব্রু যে, তাঁর ভাষা সম্পর্কে বঙ্কিমচন্দ্রের অপ্রসন্ন মন্তব্য খানিকটা স্বীকার করে নিতে হয়।[১] প্রমথ চৌধুরীর ভাষা কৃত্রিম ও ড্রয়িংরুম-বিলাসী এবং ইচ্ছাকৃত বৈদগ্ধ্যপূর্ণ। হুতোমের ভাষা একেবারে পথের ভাষা, বীরবলের ভাষা বুদ্ধিদীপ্ত বিশ্রম্ভালাপের বাঙ্‌ময় পায়চারি। এর কোনটাই যথার্থ চলিত ভাষা নয়, স্বামীজীর 'প্রাচ্য ও পাশ্চাত্ত্যে'র গদ্যই চলিত ভাষার আদর্শ। 'পরিব্রাজকে'র ভাষাও চলিত, চিত্তাকর্ষী ; তবে চিঠির ভাষা বলে এতে ব্যক্তিগত ঘরোয়া ঢঙটা বেশী ফুটেছে।

(বিবেকানন্দের চলিত গদ্যরীতি যে বিচিত্রমুখী—অনেকটা সহস্রমুখী বজ্রমানিকের মত, তা বোঝা যাবে তাঁর উল্লিখিত দু'খানি পুস্তিকা থেকে। যে ভাষায় আমরা আলাপ করি, চিন্তা করি, সিদ্ধান্তে পৌঁছাই—সেই সহজ, প্রত্যক্ষ, সর্বজনবোধ্য চলিত গদ্যরীতির পক্ষ

১. হুতোমের ভাষা সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের মন্তব্য : "হুতোমি ভাষা দরিদ্র, ইহার তত শব্দধন নাই ; হুতোমি ভাষা নিস্তেজ, ইহার তেমন বাঁধন নাই ; হুতোমি ভাষা অসুন্দর এবং যেখানে অশ্লীল নয়, সেখানে পবিত্রতাশূন্য।"

সমর্থন করে তিনি প্রবন্ধ লিখেছেন, নিজেও পত্র ও অন্যান্য রচনায় সাধ্যমতো এই রীতি ব্যবহার করেছেন। এই রীতিটির বৈশিষ্ট্য—শব্দযোজনায় তৎসম শব্দের স্বল্প ব্যবহার, বাক্যগঠন হ্রস্ব, ঢঙটা সংলাপের মতো। যেমন ঃ

> "আসল কথা হচ্ছে, যে নদীটা পাহাড় থেকে ১০০০ ক্রোশ নেমে এসেছে, সে কি আর পাহাড়ে ফিরে যায়, না যেতে পারে? যেতে চেষ্টা যদি একান্তই করে, ত ইদিক-উদিকে ছড়িয়ে পড়ে মারা যাবে, এইমাত্র। সে নদী যেমন করেই হক, সমুদ্রে যাবেই, দু-একদিন আগে বা পরে, দুটো ভালো জায়গার মধ্য দিয়ে, না হয় দু' একবার আঁস্তাকুড় ভেদ করে। যদি এ দশ হাজার বৎসরের জাতীয় জীবনটা ভুল হয়ে থাকে, ত আর ত এখন উপায় নেই, এখন একটা নতুন চরিত্র গড়তে গেলেই মরে যাবে বই ত নয়। ('প্রাচ্য ও পাশ্চাত্ত্য')

এখানে লক্ষ্য করতে হবে, এর ভাষাভঙ্গিমা বাধাহীন ও স্বচ্ছ; অনাবশ্যক তৎসম শব্দের প্রয়োগ নেই। লেখক চলিত ভাষার মুদ্রাদোষগুলিও ('ইদিক উদিকে') নিয়েছেন। তাই বলে শ্যামাচরণ গঙ্গোপাধ্যায়ের মতো তিনি তৎসম শব্দের প্রতি অকারণে খড়্গহস্ত হন নি। এর সঙ্গে বীরবলের রচনার যে-কোন অংশ মিলিয়ে পড়লেই 'কৃষ্ণনাগরিক' প্রমথ চৌধুরীর বৈঠকী ভাষার কৃত্রিমতা সহজেই ধরা পড়বে। যখন প্রমথ চৌধুরী বলেন "প্রকৃতির বিকৃতি ঘটানো কিম্বা তার প্রতিকৃতি গড়া কলাবিদ্যার কার্য নয়—কিন্তু তাকে আকৃতি দেওয়াটাই হচ্ছে আর্টের ধর্ম। পুরুষের মন প্রকৃতি-নর্তকীর মুখ দেখবার আয়না নয়"—তখন এ ভাষার চাকচিক্যে মুগ্ধ হলেও বার বার মনে হয় যে, এ হল দরবারী ভাষা এবং তা খাস-দরবারের অন্তর্ভুক্ত। "যাঁর বোধ নেই, তিনিই কেবল সৌন্দর্যের দর্শনলাভের জন্য শিবনেত্র হন ; এবং যাঁর মন নেই, তিনিই মনস্বিতালাভের জন্য

অন্যমনস্কতার আশ্রয় গ্রহণ করেন"—বীরবলের এ সমস্ত উইটের ফুলঝুরি মার্জিত রুচির তৃষ্ণা মেটাতে সক্ষম—কিন্তু এ ভাষা মোজাইকের মতো চিত্র-বিচিত্র, ঝরণার মতো ঝরঝরে নয়। স্বামীজীর ভাষা মুষ্টিমেয় বিদগ্ধজনের জন্য নয়, বারোয়ারিতলায় ইতর-ভদ্রের জন্যই তাঁর ভাষাপ্রবাহে রয়েছে স্নানপানের উদার আহ্বান।

অতঃপর স্বামীজীর বিবৃতিমূলক পরিচ্ছন্ন গদ্যরীতির আর একটি দৃষ্টান্ত দেওয়া যাচ্ছেঃ

"এবার ভূমধ্য সাগর। ভারতবর্ষের বাহিরে এমন স্মৃতিপূর্ণ স্থান আর নেই—এসিয়া আফ্রিকা প্রাচীন সভ্যতার অবশেষ। একজাতীয় রীতিনীতি খাওয়া-দাওয়া শেষ হল, আর একপ্রকার আকৃতি-প্রকৃতি, আহার বিহার, পরিচ্ছদ, আচার-ব্যবহার, আরম্ভ হল, ইউরোপ এল। শুধু তাই নয়—নানা বর্ণ, জাতি, সভ্যতা, বিদ্যা ও আচারের বহু শতাব্দী-ব্যাপী যে মহাসংমিশ্রণের ফলস্বরূপ এই আধুনিক সভ্যতা, সে সংমিশ্রণের মহাকেন্দ্র এইখানে।" ('পরিব্রাজক')

এখানে লেখক দুই সভ্যতার মিলনতীর্থকে নিঃস্পৃহ ঐতিহাসিকের দৃষ্টিতে দেখেছেন, তাই এতে ঘটনাবিবৃতি ছাড়া আর কোন সাহিত্যের কৌশল নেই। কিন্তু সাদাসিধে বর্ণনাই বিচিত্র রূপময় হয়ে ওঠে, যখন আবেগের ছোঁয়া লাগে, তখন সন্ন্যাসী পরিব্রাজকের কণ্ঠে কল্পনার খেলা শুরু হয়ে যায়ঃ

"জাহাজ একবার সাদা জলের একবার কালো জলের উপর উঠছে। ঐ সাদা জল শেষ হয়ে গেল। এবার খালি নীলাভ, সামনে পেছনে আশে-পাশে খালি নীল নাল নীল জল, খালি তরঙ্গভঙ্গ। নীলকেশ, নীলকান্ত অঙ্গ-আভা নীল পট্টবাস পরিধান। কোটী কোটী অসুর দেবভয়ে সমুদ্রের তলায় লুকিয়ে ছিল; আজ তাদের সুযোগ, আজ তাদের বরুণ

সহায়, পবনদেব সাথী ; মহা গর্জন, বিকট হুঙ্কার, ফেনময় অট্টহাস, দৈত্যকুল আজ মহোদধির উপর রণতাণ্ডবে মত্ত হয়েছে।" ( 'পরিব্রাজক' )

এ বর্ণনায় তৎসম শব্দঝঙ্কারের প্রয়োজন ছিল। ঝঞ্ঝাক্ষুব্ধ সমুদ্রোল্লাসের রূপধ্বনিময় চিত্রাঙ্কন শুধু তদ্ভব বা দেশজ শব্দেই সার্থক হতে পারে না ; তাই তিনি চলিত ভাষার পক্ষপাতী হয়েও প্রয়োজন স্থলে অনেক আভাঙা সংস্কৃত শব্দ ব্যবহারে কিছুমাত্র সঙ্কোচ বোধ করেন নি। যেমন ধরা যাক এই দৃষ্টান্তটি—" সে পর্বতনির্ঝরবৎ কথাচ্ছটা, অগ্নিস্ফুলিঙ্গবৎ চতুর্দিক সমুত্থিত ভাববিকাশমোহিনী সঙ্গীত, মনীষি-মনঃসংঘর্ষসমুত্থিত চিন্তামন্ত্রপ্রবাহ, সকলকে দেশকাল ভুলিয়ে মুগ্ধ করে রাখত তারও শেষ" ( 'পরিব্রাজক' )। এখানে শুধু একটি-দুটি অসমাপিকা আর একটি সমাপিকা ক্রিয়া ভিন্ন আর সমস্ত শব্দই তৎসম, কিন্তু প্রত্যেকটি বিশেষণ ও বিশেষ্য মণিকাঞ্চনের মতো দৃঢ় নিষন্ন, এবং বিশিষ্ট ভাবপ্রকাশের সম্পূর্ণ সহায়ক। আবার তিনি যখন স্নিগ্ধমধুর বর্ণনায় লেখনী চালনা করেন, তখন আর এক প্রকার কোমল, পেলব, পরিচিত ও প্রসন্ন তদ্ভব দেশী শব্দের সাহায্য গ্রহণ করেন। যেমন ঃ

"জলে কি আর রূপ নাই ? জলে জলময়, মুষলধারে বৃষ্টি কচুর পাতার উপর দিয়ে গড়িয়ে যাচ্ছে, রাশি রাশি তাল নারিকেল, খেজুরের মাথা একটু অবনত হয়ে সে ধারাসম্পাত বইছে, চারিদিকে ভেকের ঘর্ঘর আওয়াজ—এতে কি রূপ নাই ? সে নীল নীল আকাশ, তার কোলে কালো মেঘ, তার কোলে সাদাটে মেঘ, সোনালী কিনারাদার। তার নীচে ঝোপ, তাল নারিকেল খেজুরের মাথা বাতাসে যেন লক্ষ লক্ষ চামরের মত হেলছে, তার নীচে, ফিকে ঘন, ঈষৎ পীতাভ, একটু কালো মেশান, ইত্যাদি হরেক রকম সবুজের কাঁড়ি ঢালা আম

নীচু জাম কাঁটাল—পাতাই পাতা—গাছ ডালপালা আর দেখা যাচ্ছে না, আশপাশে ঝাড় ঝাড় বাঁশ হেলছে ছুলছে, আর সকলের নীচে—যার কাছে ইয়ারকান্দী ইরানি তুর্কিস্তানি গাল্‌চে-দুলচে কোথায় হার মেনে যায়, সেই ঘাস যতদূর যাও, সেই শ্যাম শ্যাম ঘাস. কে যেন ছেঁটে ছুঁটে ঠিক কোরে রেখেছে।" ( 'পরিব্রাজক' )

এর মধ্যে বাংলা দেশের শ্যামায়মান অরণ্যানী, রৌদ্রস্নাত ধান ক্ষেত আর নীলাম্বরী আকাশ যেন রঙের বাটিটি উপুড় করে দিয়েছে। স্বভাবোক্তির সঙ্গে উৎপ্রেক্ষার, চোখেদেখা রূপের সঙ্গে মনের কথার আশ্চর্য সমন্বয় বাংলা দেশের কোন্ গদ্যশিল্পীর রচনায় এর চেয়ে সার্থক, প্রাণবন্ত, বর্ণধ্বনিময় হতে পেরেছে ? অথচ এ বর্ণনায় স্বামীজী কৃত্রিম কাব্যকলার মায়াঞ্জন একেবারেই ব্যবহার করেন নি। চিঠিতে সমুদ্রের বর্ণনা দেবার প্রসঙ্গে তিনি জানিয়েছেন যে, কাব্যরসসিক্ত বর্ণনা তাঁর ধাতে সয় না— "ফলকথা, মায়ার ছালটি ছাড়িয়ে ব্রহ্মফলটি খাবার চেষ্টা চিরকাল করা গেছে, এখন খপ্ করে স্বভাবের সৌন্দর্য কোথা পাই বল ?" কিন্তু বর্ণনধর্মী রচনায় স্বভাবোক্তি অনুসরণ করেও তিনি যে নিপুণ শিল্পসৃষ্টি করতে পেরেছেন, তার প্রমাণ এই ছত্র ক'টি—যদিও এ বাক্‌রীতি বিলম্বিত—উপবাক্যের সমন্বয়ে একটু দীর্ঘ, তবু এর ভঙ্গিমায় শব্দের টঙ্কার ও ঝঙ্কার মিশে গেছে প্রতিদিনের পরিচিত বিবর্ণ দৃশ্য বর্ণনার সঙ্গে, এবং সেটা বেমানান হয় নি, কারণ এতে প্রচ্ছন্নভাবে কৌতুকের সুর মেশানো আছে।

"কত পাহাড়, নদ, নদী, গিরি, নির্ঝর, উপত্যকা, অধিত্যকা, চির-নীহারমণ্ডিত মেঘমেখলিত পর্বতশিখর, উত্তুঙ্গ—তরঙ্গভঙ্গ কল্লোলশালী কত বারিনিধি দেখলুম, ডিঙুলুম, পার হলুম। কিন্তু কেরাঞ্চি ও ট্রাম-ঘড়ঘড়ায়িত ধূলিধূসরিত কলকতার

বড় রাস্তার ধারে, কিংবা পানের পিক-বিচিত্রিত দেওয়ালে, টিকটিকি-ইঁদুর-ছুঁচোমুখরিত একতালা ঘরের মধ্যে দিনের বেলায় প্রদীপ জ্বেলে আর কাঠের তক্তায় বসে থেলো হুঁকো টানতে টানতে, কবি শ্যামাচরণ হিমাচল, সমুদ্র, প্রান্তর, মরুভূমি প্রভৃতি যে হুবহু ছবিগুলি চিত্রিত কোরে বাঙালীর মুখ উজ্জ্বল করেছেন—সেদিকে লক্ষ্য করাই আমাদের দুরাশা। ( 'পরিব্রাজক' )

স্বামীজীর বিবৃতিধর্মী চলিত গদ্যে কখনও লক্ষ্য করা যাবে তাত্ত্বিক ও তথ্যগত বিবৃতি ( যেমন 'পরিব্রাজকে'র ভ্রমণ বর্ণনা ও ধর্ম-দর্শন আলোচনা ), কখনও চলিত ভাষার মধ্যেই তৎসম শব্দের নির্ঘোষ, কখনও তৎসম-তদ্ভব-দেশ-বিদেশী শব্দের একান্নবর্তী পরিবারের মধ্যে মিলে মিশে থাকার আশ্চর্য দক্ষতা। একই বর্ণনায় তিনি লিখেছেন—"সেই নির্মল নীলাভ জল, যার মধ্যে দশ হাত গভীরের মাছের পাখ্‌না গোণা যায়"—আবার তারই সঙ্গে, "কর্দমাবিলা হরগাত্র-বিঘর্ষণশুভ্রা সহস্রপোতবক্ষা কলকেতার গঙ্গার" বর্ণনা অবিরোধে স্থান পেয়েছে। কখনও তিনি রূপরঙের নেশায় গঙ্গামায়ের শোভা দেখে মুগ্ধ হয়েছেন, কখনও-বা কল্পনা করে শিউরে উঠেছেন—"পাথুরে কয়লার ধোঁয়া আর তার মাঝে মাঝে ভূতের মত অস্পষ্ট দাঁড়িয়ে আছেন কলের চিম্‌নী।"

বিবেকানন্দ বিবৃতি ও বর্ণনাধর্মী চলিত গদ্যরীতির মধ্যে বহুস্থলে সমাসবদ্ধ তৎসম শব্দ ব্যবহার করেছেন। চলিত ভাষাতে এরকম গাঢ় বাক্‌পদ্ধতি সৃষ্টি তাঁর একটা বিচিত্র বৈশিষ্ট্য। ঘনপিনদ্ধ বা সমাসবদ্ধ দৃঢ় গাঁথুনির বাক্‌পুঞ্জের প্রতি তাঁর কোন অকারণ বিরাগ ছিল না, তিনি চলিত ভাষার অন্বয়ের মধ্যে তৎসম শব্দঝঙ্কারকে এমন চমৎকার মিশিয়ে দিতে পারতেন যে, ইদানীন্তন কালের কোন দুঃসাহসী লেখকও অতটা অগ্রসর হতে সঙ্কুচিত হবেন। যেমন

স্বামীজীর এই বর্ণনা :

"ত্রিংশ কোটী মানবপ্রায় জীব—বহু শতাব্দীযাবৎ স্বজাতি-বিজাতি-স্বধর্মী-বিধর্মীর পদভরে নিপীড়িত-প্রাণ, দাসসুলভ পরিশ্রম-সহিষ্ণু, দাসবৎ উদ্যমহীন, আশাহীন, অতীতহীন, ভবিষ্যৎবিহীন, যেনতেন প্রকারেণ বর্তমান প্রাণধারণমাত্র প্রত্যাশী, দাসোচিত ঈর্ষাপরায়ণ, স্বজনোন্নতি-অসহিষ্ণু, হতাশবৎ শ্রদ্ধাহীন, বিশ্বাসহীন, শৃগালবৎ নীচ চাতুরী প্রতারণা-সহায়, স্বার্থপরতার আধার, বলবানের পদলেহক, অপেক্ষাকৃত দুর্বলের যমস্বরূপ, বলহীন আশাহীনের সমুচিত কদর্য ভীষণ কুসংস্কারপূর্ণ, নৈতিক মেরুদণ্ডহীন, পূতিগন্ধময় মাংসখণ্ডব্যাপী কীটকুলের ন্যায় ভারত-শরীরে পরিব্যাপ্ত—ইংরাজ রাজপুরুষের চক্ষে আমাদের ছবি।"

('প্রাচ্য ও পাশ্চাত্ত্য')

একটিমাত্র বাক্য, সমাসবদ্ধ শব্দের শিকল—যা অনিপুণ কারিগরের হাতে পড়লে জড়ীভূত রোমন্থনে পরিণত হতে পারত, এখানে স্বামীজীর বিচিত্র বয়নকৌশলে সেই ভাষায় ভারতীয়দের বর্তমান জাড্যের প্রতি বলদর্পিত পাশ্চাত্ত্যের ঘৃণাধিক্কার চমৎকার ফুটেছে। এখানে এর চেয়ে হালকা ছাঁদের শব্দ ব্যবহার করলে যথেষ্ট তীব্র হত না, তাই চলিত ভাষার মধ্যে তিনি অবলীলাক্রমে দেবভাষার সাহায্য নিয়েছেন। আবার পাশ্চাত্ত্যের প্রতি আমাদের অজ্ঞ মনোভাব কৌতুকঘৃণামিশ্রিত ভাষায় চমৎকার ফুটেছে :

"আমরা দেখি, শৌচ করে না, আচমন করে না, যা-তা খায়, বাছ-বিচার নাই, মদ খেয়ে মেয়ে বগলে ধেই ধেই নাচে,—এ জাতের মধ্যে কি ভাল রে বাপু!" ('প্রাচ্য ও পাশ্চাত্ত্য')

আমাদের বক্তব্য হল, চলিত রীতিতে তিনি শুধু তদ্ভব ও দেশী শব্দ ব্যবহার করেন নি, বহুস্থলে প্রায় মুখের কথার প্রচলিত ঢঙটাকেও

নিয়েছিলেন। হুতোম টানা গদ্যরচনায় এই নাটকীয় রীতিটি গ্রহণ করেছিলেন[২], উত্তর কলকাতার পুরানো বাসিন্দাদের ভাষারীতি, যা হুতোম কলমবন্দী করেছিলেন ব্যঙ্গবিদ্রূপের খোঁচা দেবার জন্য, বিবেকানন্দ সেই মুখের ভাষাকেই বিবৃতিমূলক বর্ণনায় ব্যবহার করেছেন; অবশ্য কোন কোন স্থানে কৌতুকরসের জন্যই তিনি এই মৌখিক সংলাপের ঢঙটা নিয়েছেন। যেমন--"খাবার সময়ে শত ছোরার চক্‌চকানি, আর শত কাঁটার ঠক্‌ঠকানি দেখে শুনে তু-ভায়ার ত আক্কেল গুড়ুম। ভায়া থেকে থেকে সিঁটকে ওঠেন, পাছে পার্শ্ববর্তী রাঙ্গাচুলো বিড়ালাক্ষী ভুলক্রমে ঘ্যাচ করে ছুরিখানা তাঁর গায়েই বা বসায়—ভায়া একটু নধরও আছেন কিনা! বলি হ্যাঁগা, সমুদ্র পার হতে হনুমানের সি-সিকনেস হয়েছিল কিনা সে বিষয়ে পুঁথিতে কিছু পেয়েছ? তোমরা পোড়ো পণ্ডিত মানুষ, বাল্মীকি-আল্মীকি কত জান; আমাদের গোঁসাইজী ত কিছুই বলেন না।" এ ভাষার কৌতুকরসটাকে একেবারে আটপৌরে ভাবে পরিবেশন করেছেন, এ ভাষা এখনও ভদ্রাভদ্র সকলেই ব্যবহার করে থাকি।/স্বামীজী প্রতিদিনের চলিত মুখের কথাকে কোনও দিন অসম্মান করেন নি, চলিত বাংলার নাগরিক ইডিয়ম তাঁর রচনার যত্রতত্র ছড়িয়ে আছে। দু-চারিটির দৃষ্টান্ত :-

২. কলকাতার চড়ক পার্বণ উপলক্ষে হুতোমের রঙ্গরসপূর্ণ তীক্ষ্ণ উক্তিতে নাটকীয়তা বেশ কৌতুকপূর্ণ হয়েছে--"আজ চড়ক। সকালে ব্রাহ্মসমাজে ব্রাহ্মরা একমেবাদ্বিতীয় ঈশ্বরের বিধিপূর্বক উপাসনা করেছেন—আবার অনেক ব্রাহ্ম কলসী উচ্ছুগ্‌গু করবেন। ...আজকাল ব্রাহ্মধর্মের মর্ম বোঝা ভার, বাড়িতে দুর্গোৎসবও হবে, আবার ফি বুধবার সমাজে গিয়ে চক্ষু মুদ্রিত করে মড়াকান্না কাঁদতেও হবে। পরমেশ্বর কি খোট্টা, না মহারাষ্ট্র ব্রাহ্মণ, যে বেদভাঙ্গা সংস্কৃত পদভিন্ন অন্যভাষায় তাঁকে ডাকলে তিনি বুঝতে পারবেন না —আড্ডা থেকে না ডাকলে শুনতে পাবেন না?"

খ্যাঁদা-বোঁচা ভাইবোন; হাঁকোচ-হাঁকোচ গরুর গাড়ী; দ্যাল (দেয়াল); বে (বিয়ে); ফুঁ-ফাঁ দিয়ে আগুন দিতে হয়; কায়েত-ফায়েতের বাপদাদা করেছে; লাথি-ঝাঁটা; হাত চুব্‌ড়ে সপাসপ দালভাত খাই; সোঁদোর বন; যাত্রীরা ন্যাকার করে অস্থির; আদুড় গা; জাতের দফা ঘোলা হচ্ছে; ভূমিষ্ঠ হয়ে অবধি পীরিতের কবিতা লেখেন, আর বিরহের জ্বালায় হাসেন হোসেন করেন; মাগ; আদাড়ে; মাগী; বিবি পর্যন্ত বে' করা চলে; এঁড়েলাগা ছেলে; গো-বেড়োন দিলে; ছুঁতছাঁতের ন্যাঠা (ল্যাঠা); শোরের মাংসো; চক্কর; পা ফেটে চৌচাক্‌লা; হাত পা পেটের মধ্যে সেঁধুচ্ছে; ভুঁড়িনাবা বদহজমের প্রথম চিহ্ন, কলের জলের দুশো বাপান্ত করে।

এখানে খুব বেছে বেছে উদাহরণ তোলা হয় নি, যেমন চোখে পড়েছে তেমনি তাদের সংগ্রহ করা হয়েছে। এ শব্দগুলি অধিকাংশই আমরা ঘরে ব্যবহার করি, বাইরে হয়তো একটু পোষাকী পালিসের সাহায্য নিই। স্বামীজী 'পরিব্রাজক' এবং 'প্রাচ্য ও প্রাশ্চাত্যে' লঘু-রসের কথায় এ ধরনের শব্দ প্রচুর ব্যবহার করেছেন—এমন কি কলমের ডগায় নেমে-আসা প্রাকৃত শব্দকে গম্ভীর আলোচনাতেও সরিয়ে রাখেন নি। জীবনে তিনি ছুঁতমার্গের ঘোরতর শত্রু ছিলেন, ভাষাতেও ছুঁই-ছুঁই বাতিক তাঁর একেবারেই ছিল না। প্রমথ চৌধুরী এরকম খিড়কী-দরজার শব্দকে কখনও সুসজ্জিত বৈঠকখানায় ঢুকতে দিতেন না। ফরাসী বৈদগ্ধ্যে আযৌবন লালিত বীরবল চলতি ভাষা ব্যবহার করেছেন বটে, কিন্তু তাকে 'মে-ফ্লাওয়ারে'র শাসনে সুভব্য করে তুলেছেন।

৪.

বিবেকানন্দ চলিত বাংলা রীতিকে যে রকম চমৎকার রসিকতার সঙ্গে রঙ্গব্যঙ্গে ব্যবহার করেছেন। সদাগম্ভীর বাঙালী উচ্চসমাজে তার জুড়ি মেলা ভার। রসিকতা প্রসন্ন মনের ধর্ম, ব্যঙ্গবিদ্রূপ ক্ষুব্ধ মনের ধর্ম। মাঝে মাঝে স্বামীজী রসিকতা করতে করতে তীব্র বিদ্রূপের ঝাঁঝালো শব্দ নিক্ষেপ করেছেন বটে, কিন্তু আসলে তিনি ছিলেন জীবনরসিক—যে বৈশিষ্ট্যটি শ্রীরামকৃষ্ণের মধ্যেও প্রচুর পরিমাণে ছিল। খুব উদার হিউমার অনেক সময় সাধুভাষাতেই যেন বেশী জীবন্ত হয়ে ওঠে। কিন্তু বিবেকানন্দের চলিত ভাষায় যত্রতত্র আশ্চর্য পরিহাস ও তির্যক ব্যঙ্গের প্রাচুর্য লক্ষ্য করা যাবে। 'পরিব্রাজকে' সুয়েজখালের হাঙর শিকারের বর্ণনায় হাঙরের প্রতি সম্ভ্রমবাচক সর্বনাম ও ক্রিয়াপদ ব্যবহার করে সহজ রসিকতাকে তিনি মজলিসী করে তুলেছেন ঃ

> "মনে হল উনি বুঝি হাঙ্গরের বাচ্চা, কিন্তু জিজ্ঞাসা করে জানলুম—তা নয়। ওঁর নাম বেনিটো। পূর্বে ওঁর বিষয় পড়া গেছলো বটে ; ওঁর মাংস লাল ও বড় সুস্বাদ—তাও শোনা আছে। এখন ওঁর তেজ আর বেগ দেখে খুশী হওয়া গেল।"

হাঙর ধরা দেখবার জন্য তাঁরা জাহাজের ডেকে অধীর আগ্রহে অপেক্ষা করছেন ঃ

> "আমরা উদগ্রীব হয়ে পায়ের ডগায় দাঁড়িয়ে বারান্দায় ঝুঁকে, ঐ আসে ঐ আসে –শ্রীহাঙ্গরের জন্য, 'সচকিত নয়নং পশ্যতি তব পন্থানং' হয়ে রইলাম ; এবং যার জন্য মানুষ ঐ প্রকার ধড়ফড় করে, সে চিরকাল যা করে, তাই হতে লাগলো—অর্থাৎ 'সখি, শ্যাম না এলো'।"

তারপর কিভাবে হাঙর টোপ গিলে কোনও প্রকারে টোপের বঁড়শি

খুলে পালাল, অন্য একটা 'বাঘা' হাঙরের আবির্ভাব হল, শূয়োরের মাংস সমেত বঁড়শি গলাধঃকরণ করল, তারপর 'দে টান, দে টান' করে তাকে জাহাজের ডেকে তোলা হল, স্বামীজী তার চমৎকার বর্ণনা দিয়েছেন। "সাদা লাল জরদা" রঙের বঁড়শিবিদ্ধ শূয়োরের মাংসের রঙিন উপমাটিও grotesque রসের আশ্চর্য উদাহরণ—"আসল ইংরেজি শূয়ারের মাংস কালো প্রকাণ্ড বঁড়শির চারিধারে বাঁধা, জলের মধ্যে রঙবেরঙ্গের গোপীমণ্ডলমধ্যস্থ কৃষ্ণের ন্যায় দোল খাচ্ছে—" একেই যথার্থ মজলিসী রসিকতা বলে। তারপর টোপে-গাঁথা বিরাট হাঙর ধরা, জাহাজে টেনে তোলা, 'ফৌজি ম্যানে'র মুমূর্ষু হাঙরের ওপর ভুমভুম্ করে কড়িকাঠ প্রহার করে বীরত্ব প্রকাশ করা এবং সর্বোপরি করুণহৃদয় মহিলাদের শোকার্ত বিলাপ বর্ণনা ("আর মেয়েরা—আহা কি নিষ্ঠুর, মের না, ইত্যাদি চীৎকার করতে লাগল—অথচ দেখতে ছাড়বে না!") অনাবিল রসিকতার সার্থক দৃষ্টান্ত। বস্তুতঃ এই জাতীয় রসিকতা এমন একটি প্রসন্ন অথচ নিঃস্পৃহ মনের ধর্ম, যা বৈরাগ্যব্রতীদের মধ্যে বড় একটা দেখা যায় না। কিন্তু স্বামীজী তো গিরিদরীবাসী মুমুক্ষু সাধকমাত্র ছিলেন না, জগৎ ও জীবনের অন্তস্তলেই তিনি তাঁর আসন পেতেছিলেন; তাই প্রতিদিনের জীবনের অসঙ্গতি, হাস্য পরিহাস তাঁর বিশাল হৃদয়কে সুধারসে সিক্ত করেছিল। তাঁর এই রঙ্গ ও পরিহাস কি রকম অর্থবহ হয়েছে, তা এই দৃষ্টান্ত থেকে বোঝা যাবে:

"ওহে বাপু, যীশুও আসেন নি, জিহোবাও আসেন নি, আসবেনও না। তাঁরা এখন আপনাদের ঘর সামলাচ্ছেন, আমাদের দেশে আসবার সময় নাই। এ দেশে সেই বুড়ো শিব বসে আছেন, মা কালী পাঁঠা খাচ্ছেন, আর বংশীধারী বাঁশী বাজাচ্ছেন। ঐ বুড়ো শিব ডমরু বাজাবেন, মা কালী পাঁঠা খাবেন, আর কৃষ্ণ বাঁশী বাজাবেন—এদেশে চিরকাল।

যদি না পছন্দ হয়, সরে পড়না কেন? তোমাদের দুচার জনের জন্য দেশশুদ্ধ লোককে হাড় জ্বালাতন করতে হবে বুঝি?" ('প্রাচ্য ও পাশ্চাত্ত্য')

এখানে পরিহাস তীব্র ব্যঙ্গের রূপ ধরেছে। আর্যামির অভিমান আর সমাজের নিম্নবর্ণের প্রতি ঘৃণা, স্বামীজীকে রুদ্ররোষে ক্ষুব্ধ করে তুলেছে বারবার। উচ্চবর্ণের প্রতি তাঁর ধিক্কারবাণী এখনও কানে ভেসে আসছে:

"আর্যবাবাগণের জাঁকই কর, প্রাচীন ভারতের গৌরব ঘোষণা দিনরাতই কর, আর যতই কেন তোমরা ডম্‌ম্‌ম্‌[৩] বলে ডম্ফই কর, তোমরা উচ্চবর্ণেরা কি বেঁচে আছ? তোমরা হচ্ছ দশ হাজার বছরের মমি।"

এই অতীতজীবী আভিজাত্যকে বিদ্রূপ করে তিনি ধারালো কণ্ঠে বলেছেন—"এ মায়ার সংসারের আসল প্রহেলিকা, আসল মরু-মরীচিকা, তোমরা—ভারতের উচ্চবর্ণেরা! তোমরা ভূতকাল, লুঙ্-লঙ্-লিট সব একসঙ্গে। বর্তমান কালে তোমাদের দেখছি বলে যে বোধ হচ্ছে, ওটা অজীর্ণতাজনিত দুঃস্বপ্ন!" বলতে বলতে তিনি ভারতের হীন অন্ত্যজ মানুষের দিকে চেয়ে দেখলেন—দেখলেন ভারতের মুষ্টিমেয় উচ্চবর্ণের বিলুপ্তির সঙ্গে সঙ্গে 'ওয়াঁহ্ গুরুকি ফতে' বলে নতুন ভারত বেরিয়ে আসবে। সেই ভাবী ভারতের নবজাগরণ লক্ষ্য করে স্বামীজী যেন দিব্য দৃষ্টির দ্বারা আবিষ্ট হলেন:

"তোমরা শূন্যে বিলীন হও, আর নতুন ভারত বেরুক। বেরুক লাঙ্গল ধরে, চাষার কুটীর ভেদ করে, জেলে, মালা,

৩. আর্যামির নিন্দা করে তিনি 'পরিব্রাজকে'র এক জায়গায় এই 'ডম্‌ম্‌ম্' এর উল্লেখ করে বলেছেন—"একটা ডোম বলত, 'আমাদের চেয়ে বড় জাত কি আর দুনিয়ায় আছে? আমরা হচ্ছি ডম্‌ম্‌ম্‌ম্!"

মুচি মেথরের ঝুপ্‌ড়ির মধ্যে হতে। বেরুক মুদির দোকান থেকে, ভুনাওয়ালার উনুনের পাশ থেকে। বেরুক কারখানা থেকে, হাট থেকে, বাজার থেকে। বেরুক ঝোপ, জঙ্গল, পাহাড় পর্বত থেকে।" ( 'পরিব্রাজক' )

এ যেন স্তোত্র—'প্রাণায় স্বাহা' বলে পূষণের কাছে হবিঃ দানের দিব্য মুহূর্তে উচ্চারিত উজ্জীবন মন্ত্র।

বিবেকানন্দের গদ্যরীতি সম্বন্ধে ভাষাতাত্ত্বিক গবেষণা করা হয় নি; বাংলা গদ্য রীতি গঠনে তিনি যে অভূতপূর্ব প্রাণশক্তি সঞ্চার করেছেন, তৎসম-তদ্ভব, দেশজ শব্দ, বাইরের ভব্য ভাষা এবং ঘরের আটপৌরে ভাষার আশ্চর্য মিল ঘটিয়েছেন, তার স্বরূপ-লক্ষণ নিয়ে বিস্তৃততর আলোচনার অবকাশ আছে। চলিত-ভাষাকে তথাকথিত বিদগ্ধ ভব্যরূপ না দিয়ে তাকে মুখের ভাষার কাছাকাছি এনে, তাতে ওজঃ ও রস সঞ্চার করে তিনি চলিত গদ্যকে যে আকার দিতে চেয়েছিলেন, নানা কারণে তার দিকে সে যুগের সাহিত্যিকদের দৃষ্টি ততটা আকৃষ্ট হয় নি। 'সবুজপত্র' প্রকাশের পর থেকে প্রমথ চৌধুরী ও তাঁর শিষ্যদের দ্বারা চলিত গদ্যরীতি যখন যথার্থ সাহিত্যের দরবারের আসনটিকে দখল করে নিল, তখনও বড় কেউ ভেবে দেখেন নি যে, তারও পূর্বে স্বামী বিবেকানন্দ চলিত বাংলা গদ্যের যথার্থ রূপ পরিকল্পনা করেছিলেন, এবং এর সাহায্যে বাক্‌রীতির নানা বৈচিত্র্য ফুটিয়ে তুলেছিলেন। সর্বনাম আর ক্রিয়াপদের লঘুকরণই যে চলিত রীতির প্রধান লক্ষণ নয়, তা স্বামীজীর 'পরিব্রাজক' এবং 'প্রাচ্য ও পাশ্চাত্ত্য' পড়লেই বোঝা যাবে। চলিত রীতির বড় কথা—চলতি জীবনের ইডিয়ম্, বাগ্‌বৈশিষ্ট্য, বাক্যগঠনের নতুন রীতি, শব্দ-বিন্যাসের রূপান্তর। সাধুভাষার ক্রিয়াপদ আর সর্বনাম ছোট করে ছেঁটে দিলেই কিছু চলতি ভাষা হয় না। প্রমথ চৌধুরী বলেছিলেন, "বাঁদরের ল্যাজ কেটে দিলেই কি মানুষ হয়?" এই উক্তিকে একটু

ঘুরিয়ে বলা যেতে পারে, সাধুভাষার ক্রিয়াপদ-সর্বনামকে ছোট করলেই কি চলতি ভাষা হয়? সে কথা বিবেকানন্দ বিশেষভাবে বুঝতেন, এবং বুঝতেন বলেই তাঁর ভাষা যথার্থ মুখের ভাষার সাহিত্যিক রূপ লাভ করেছে, বিদগ্ধ ইষ্টগোষ্ঠীর রসচর্বণায় পর্যবসিত হয় নি।

# বিবেকানন্দ ও মানবতাবাদ

১.

বিভিন্ন জাতি-সম্প্রদায়ে বিভক্ত মানুষ নিজ নিজ ভাব ও ভাবনা অনুসারে একটা বৃহত্তর শক্তির পরিকল্পনা করে। যা বোধাতীত, তাকে সে সীমাবদ্ধ মনোধর্মের মধ্যে প্রতিফলিত করবার জন্য অভিপ্রয়াসী হয়। সৃষ্টি-রহস্যের অমোঘ ও অধৃষ্য শক্তি তাই সর্বযুগের মানুষকে কখনও ভয়ে, কখনও-বা ভক্তিতে নত করে। মানুষ সেই শক্তির ওপর যে-দেবত্বের আরোপ করে, তা মানুষের নিজের রূপগুণ থেকেই পরিকল্পিত হয়। গুহাহিত নির্গুণ চেতনবস্তুর কথা স্বতন্ত্র; তার জন্য বস্তুতন্মাত্রহীন অবিকারী উপলব্ধির প্রয়োজন। কিন্তু জড়জগতের অধিবাসী ষড়ায়তন-বন্দী যে মানবক বহিঃপ্রকৃতির নখরাঘাতের ভয়ে সর্বদা সশঙ্ক, তাকে বাধ্য হয়ে করচরণযুক্ত মানবধর্মী ঈশ্বরচেতনা অবলম্বন করতে হয়। য়ুরোপে ও প্রাচ্যদেশে ইহজীবন-বহির্ভূত নির্গুণ ঈশ্বরচিন্তা এবং সগুণ ঈশ্বরপরিকল্পনা মোটামুটি এই পথ ধরে বিবর্তিত হয়েছে। কিন্তু য়ুরোপীয় রেনেসাঁস, ধর্মসংস্কার, জ্ঞানবিজ্ঞানের প্রচুর অনুশীলন ও নানা ভৌগোলিক আবিষ্কারের সঙ্গে মানুষের ইহজীবন ও ভৌমসত্তা যে মূলতঃ মানব-নিয়ন্ত্রিত বুদ্ধি-আশ্রয়ী—তা প্রায় দ্বাদশ-ত্রয়োদশ শতক থেকেই জনচিত্তে অল্পবিস্তর প্রভাব বিস্তার করতে থাকে। আলকেমি-বিশারদেরা অধরা চিন্তামণির সন্ধানে বারবার ছুটে ব্যর্থ হলেও হাতে পেলেন রসায়নতত্ত্ব; গণিতজ্ঞ ও জ্যোতির্বিদেরা মাপজোখ করে এবং দূরবীন কষে আবিষ্কার করলেন—'এ ব্রহ্মাণ্ড কী প্রকাণ্ড!' স্থির হল, বিশ্বনিয়ম বিশ্বনিয়ন্তার হস্তামলক হোক, আর নাই হোক—এ জগৎ-প্রপঞ্চ মানববুদ্ধির

দ্বারাই নিত্যসিদ্ধ। এই রেনেসাঁসের মধ্য দিয়ে প্রবাহিত জ্ঞানবিজ্ঞান ও হেলেনীয় মানবধর্মের ধারা গির্জাচত্বরে-বন্দী য়ুরোপের মানুষকে যুক্তিমার্গীয় প্রত্যয়ের মধ্যে মুক্তি দিল। সপ্তদশ-অষ্টাদশ শতাব্দীর য়ুরোপ বুঝতে পেরেছিল—মানুষই সৃষ্টিনেমির কেন্দ্রবিন্দু। ফরাসী ভাষায় যাকে বলা হয়েছে *l'uomo universale*—অর্থাৎ বিশ্বমানব, সেই মানবই হচ্ছে মানুষের পূজার বস্তু। রুশো, ভোল্‌তেয়র, দিদেরো থেকে কোঁৎ, মিল, বেন্থাম প্রভৃতি হিতবাদী ও ধ্রুববাদীরা বিশ্বাকাশ-সঞ্চারী বিরাটকে সিংহাসনচ্যুত করে সেখানে মানুষকেই যৌবরাজ্য দিলেন। একেই বলা যেতে পারে মানবতাবাদের প্রতিষ্ঠা, মানব-প্রাধান্যের মূল রহস্য।

ভারতবর্ষের ধূলিকণা পর্যন্ত গৈরিক রং-মাখা—এদেশী বিদেশী সকলেরই এ বিশ্বাস আছে। এই 'other worldliness'-কে পাশ্চাত্যের ইহমুগ্ধ ব্যক্তিরা কিঞ্চিৎ কটাক্ষ করে থাকেন। ভারত-সভ্যতার দীর্ঘবিস্তারী ইতিহাস আলোচনা করলে দেখা যাবে যে, এ জীবন-সাধনার অন্তরে-বাইরে পিপ্পলী বৃক্ষশাখায় সমাসীন দুটি সুপর্ণের মতো মৈত্রেয়ী ও কাত্যায়নী অধিষ্ঠিত আছেন। ধর্ম-অর্থ-কাম-মোক্ষ—চতুর্বর্গকে সমভাবে সেবা করতে বলা হয়েছে। যে ব্যক্তি শুধু একটিতে লগ্ন হয়ে থাকে ( হোক না ধর্ম ), সে জঘন্য—একথা শাস্ত্রেই উচ্চারিত হয়েছে। ভারতের ধ্যানধর্ম মূলতঃ জীবনবিমুখ নয়, বরং জীবন-সমুখ। প্রাচীন ভারতে তৈল-তণ্ডুল-ইন্ধনকে অস্বীকার করা হয় নি, দেহকে মিথ্যা বলে উড়িয়ে দেওয়া হয় নি—আবার বার্হস্পত্য দর্শন বা hedonismকেও কখনও সর্বসাধ্যসার বলা হয় নি। ভারতে যেমন নগ্নক্ষপণক বৈরাগীর দল ছিল, তেমনি ছিল বাস্তববুদ্ধিসম্পন্ন ক্ষত্রিয় ও বৈশ্যসমাজ। মোক্ষশাস্ত্র ও কামশাস্ত্র এদেশে অবিরোধে অনুশীলিত হয়েছে—"একা ভার্যা সুন্দরী বা দরী বা"—হয় সুন্দরী ভার্যা, আর না হয় গিরিগুহায় সন্ন্যাসজীবন যাপন—এর মধ্যে প্রাচীন ভারত কোন

বিসদৃশ পার্থক্য দেখতে পায় নি। একেই যথার্থ জীবনবাদী দৃষ্টি বলে। এই সংযোগ ছিন্ন হল বৌদ্ধযুগে। বৌদ্ধধর্ম শুধু অনাত্মবাদী নয়, এ মত জীবনবিরোধী নাস্তিত্বের শূন্যমণ্ডলে মায়াপ্রপঞ্চে উদ্বর্তিত হয়েছে। ফলে বৌদ্ধযুগে এবং তারপরে মানুষ হল পঞ্চস্কন্ধাত্মক ক্ষণভঙ্গবাদী প্রত্যয়ের সমষ্টিমাত্র, দেশবাসী হল কাষায়-করণ্ডকধারী ভিক্ষু-ভিক্ষুণী, প্রব্রজ্যা হল জীবনধর্ম, সঙ্ঘারাম কেড়ে নিল গার্হস্থ্যাশ্রম। তার পরের ইতিহাস সকলের জানা আছে। মর্ত্যজীবী ইস্‌লামের ইহকেন্দ্রিক জ্বলন্ত দৃষ্টির সম্মুখে বৈরাগ্যের তামসিক কন্থাধারী জীবন-ভীরুহিন্দু সমাজ ও নেতিবাদী বৌদ্ধসমাজের দুর্গতির ধূমাঙ্কিত কালিমা আজ হাজার বছর ধরে এ জাতির ভালে কলঙ্ক-তিলক হয়ে বিরাজ করছে।

পাশ্চাত্য জাতির সঙ্গে ঘনিষ্ঠ পরিচয়ের ফলে বাঙালীর সমাজ, সাহিত্য ও ধর্মীয় আচার-আচরণে যে প্রবল প্রতিক্রিয়া দেখা দিল, তাকে বাংলার সংস্কৃতির ইতিহাসে উনিশ শতকী রেনেসাঁস বলা হয়। এই নবজাগরণ প্রধানতঃ এই পূর্বপ্রান্তের শ্যাম আর্দ্র দেশ থেকেই শুরু হয়েছে—যেমন করে পূর্ব দিগন্তে সূর্য ওঠা শুরু হয়। বাংলা সাহিত্যের মধ্যে অতি প্রাচীনকাল থেকেই প্রচ্ছন্নভাবে মানবরসের ধারা বহমান ছিল। প্রাচীন ও মধ্যযুগীয় বাংলা সাহিত্য ও বাঙালীর জীবনে বাহ্যতঃ ধর্ম ও উপধর্ম-বিশ্বাসের ছাপ থাকলেও 'কায়াসাধনা' যে এ জাতির মূলমন্ত্র, তা মধ্যযুগের ধর্মীয় আবরণখানা তুলে ধরলেই চোখে পড়বে। আদি-অস্ট্রিক জীবনধারার কেন্দ্রভূমি বলেই হোক, অথবা তন্ত্রের দেশ বলেই হোক—এদেশে মানবদেহকে কখনই অশুচি বলে দূরে নিক্ষেপ করা হয় নি। উনিশ শতকে তাই জীবনবাদী য়ুরোপীয় সাহিত্য ও আদর্শের সঙ্গে পরিচয় হওয়া মাত্রই বাংলা সাহিত্যের মধ্যযুগীয় জ্ঞানবিশ্বাস শিথিল হয়ে গেল, এবং প্রাচীন জীবন ও সাহিত্যের মধ্যে যে মানবধর্ম প্রচ্ছন্ন হয়ে ছিল, তাই-ই পাশ্চাত্য বারিবর্ষণের ফলে এই

মাটিতেই নবরূপে অঙ্কুরিত হল।

রামমোহন, 'ইয়ং বেঙ্গল দল,' বিদ্যাসাগর, ভূদেব এবং সশিষ্য বঙ্কিমচন্দ্র হিন্দুধর্ম ও আদর্শকে একটা নতুন ইহসচেতন মানবমুখী জীবনের দ্বারা পরিমার্জিত করে নেবার চেষ্টা করেছিলেন। উনিশ শতকের শেষভাগে স্বামী বিবেকানন্দের আবির্ভাবে, তাঁর অগ্নিস্ফুলিঙ্গবৎ রচনা ও বজ্রঘোষী বক্তৃতায় সেই মানব-আদর্শই একটা অভূতপূর্ব গৌরব লাভ করেছে। বিবেকানন্দের সর্বকর্ম-ধ্যানধর্ম এই অসহায় মানবসঙ্ঘকেই নিবেদিত। এ জীবনাদর্শ তিনি তাঁর গুরুর কাছ থেকেই আশীর্বাদ-স্বরূপ লাভ করেছিলেন। শ্রীরামকৃষ্ণ এমন এক বিচিত্র ধরনের ধর্মগুরু, যিনি ধর্মের সঙ্গে ইহজীবনের, জ্ঞানের সঙ্গে কর্মের এবং মুক্তির সঙ্গে ভক্তির সহযোগ ধরতে পেরেছিলেন। পরমহংস ত্যাগী; কিন্তু মানুষের সঙ্গে তাঁর প্রেমের যোগ হয়েছিল বলে তিনি শুষ্ককাষ্ঠ ত্যাগের অনিকেত যাত্রাপথ ত্যাগ করে 'রসে-বশে' লগ্ন হয়েছিলেন। এই যে বিবর্ণ জীবনকেও পরম ধৃতির মধ্যে উপলব্ধি করা, পাঞ্চ-ভৌতিক জীবনসত্তাকে ক্ষিত্যপ্‌তেজ-মরুদ্ব্যোমের অণুপরমাণুরূপে না দেখে চিন্ময় প্রাণকণিকারূপে উপলব্ধি করার গুরুমন্ত্র বিবেকানন্দ দক্ষিণেশ্বরের মহাসাধকের কাছ থেকেই পেয়েছিলেন।

২.

বিবেকানন্দের মানবতাবাদ বেদান্ত-আশ্রয়ী—এ কথাটা একটু বুঝে নেওয়া দরকার।* কারণ বাহ্যতঃ প্রাচ্যের বেদান্তবাদ ও পাশ্চাত্যের হিউম্যানিজম্‌ বা মানবতাবাদ—উভয়ের মধ্যে কুলগত পার্থক্য আছে, এমন কি একের সঙ্গে অপরের সম্পর্ক বিসদৃশ বলেও মনে হতে পারে। কারণ মানবতাবাদের মূলকথা ইহজীবন, মানুষের বাস্তব

* 'বিবেকানন্দ ও বেদান্ত' প্রবন্ধটি দ্রষ্টব্য।

সত্তার সঙ্গে যার একমাত্র সম্পর্ক। অপরদিকে পৃথক মানবসত্তা, জীবসত্তা ও তন্মাত্রের জগৎকে বেদান্ত অধ্যাস বলে পরিত্যাগ করে দেশকালাতীত সদ্বস্তুতে বিশ্বাসী। তাই বেদান্তবাদী তত্ত্বজ্ঞানী ব্রহ্ম-ব্যতিরিক্ত অন্য কোনো সদ্বস্তুতে আস্থা স্থাপনে রাজি নন। বেদান্তের শেষ কথা—ইন্দ্রিয়জ জগতের শুক্তি-ভ্রমকে নস্যাৎ করে নিষ্কল ও নির্বিকল্প ব্রহ্মবাদের প্রতিষ্ঠা। তাই বেদান্তবাদীরা জগৎ-প্রত্যয়কে 'সন্ততি' ( series ) বলে একে "মায়া নু মতিভ্রমো নু" পর্যায়ে ফেলতে চান এবং অনিত্য জগৎ-প্রপঞ্চের অন্তরালবর্তী অদ্বয়কেই একমাত্র স্বীকৃতি দিয়ে থাকেন। বিশুদ্ধ মানবতাবাদ এবং বিশুদ্ধ অদ্বয়বাদে এইখানে বড় রকমের পার্থক্য। মানবতাবাদ প্রত্যেক মানুষকে সত্য ও সদ্বস্তু বলে স্বীকার করে, তদতিরিক্ত কোনও সদ্বস্তুর সন্ধান মানবতাবাদের সন্ধিৎসার মধ্যে পড়ে না। দেহদশাধীন, 'মমকার'বন্দী ও জগৎযূপবদ্ধ মানুষের কল্যাণ কামনা এবং মানুষকেই সৃষ্টিধর বলে বিশ্বাস করা মানবতাবাদীদের প্রধান ধর্ম। কোঁৎ, মিল, বেন্থাম—এঁরা কেউ মানবনীতি, কেউ সমাজনীতি, কেউ রাজনীতির বর্ত্ম দিয়েই মানবতা-বাদকে সূচিত করেছেন, এবং দেবতার স্থানে মানুষকে বসিয়েছেন। তাই মানবতাবাদী ও বেদান্তবাদীদের মধ্যে চিন্তা ও তত্ত্বগত মৌলিক পার্থক্য দেখা যায়।

আমাদের দেশে রামমোহন থেকে বেদান্তবাদ ও মানবতাবাদ হাত-ধরাধরি করে চলেছে বটে, কিন্তু এ দুয়ের জ্ঞাতিশত্রুতা ঘোচানো সম্ভব হয় নি। রামমোহন নিজে বৈদান্তিক ব্রহ্মজ্ঞানী ছিলেন, অথচ অশনেবসনে ভোগীবৎ আচরণ করতেন। এমন কি, দৈনন্দিন জীবনে বেদান্তানুশীলন তিনি সব সময় সমর্থন করতেন না। তিনি মনে করতেন যে, এদেশের যুবসমাজ বেদান্ত অনুশীলন করলে ব্যবহারিক জীবনে অকর্মণ্য হয়ে যাবে। তাঁর মতে বেদান্ত পড়ে সাধারণ সংস্কৃতজ্ঞ পড়ুয়ারা মায়াবাদী এবং বাস্তব জীবন সম্বন্ধে উদাসীন হয়ে পড়ে।

তিনি জ্ঞানের জীবন ও ব্যবহারিক জীবনকে পৃথক করে দেখেছিলেন ব্যক্তিগত আচার আচরণের সঙ্গে বেদান্তের জ্ঞানবাদকে মিশিয়ে ফেলা তাঁর অভিপ্রেত ছিল না। বহু-দেববাদের স্থলে বেদান্তপন্থী একেশ্বরবাদ গ্রহণ না করলে বিভিন্ন জাতি-সম্প্রদায়ে খণ্ড-বিখণ্ড ভারতীয় হিন্দুসমাজ ঐক্যবদ্ধ হতে পারবে না--এ বিষয়ে তিনি দৃঢ়নিশ্চয় ছিলেন; কিন্তু বেদান্ত-প্রতিপাদিত মায়াবাদ অবলম্বন করে সাধারণ লোকে জীবনবিমুখ হয়ে পড়বে, নৈষ্কর্ম্যের আড়ালে বসে নিষ্কর্মা হয়ে থাকবে—কঠোর কর্মযোগী রামমোহন কখনও তা চান নি। তাঁর বেদান্তবোধের সঙ্গে বাস্তব জীবনেরই যেন অধিকতর যোগ। ভারতবাসীর কল্যাণ, সামাজিক ক্রমোন্নতি, রাজনৈতিক ঐক্য—রামমোহন প্রধানতঃ এই সমস্ত বাস্তব উদ্দেশ্য নিয়েই বেদান্ত অনুশীলনের প্রয়োজন উপলব্ধি করেছিলেন। তিনি প্রচলিত অর্থে বেদান্তবাদী ছিলেন না, মানবতাবাদের সঙ্গেই তাঁর নাড়ির যোগ ছিল। ঐহিকতা ত্যাগ করে পরত্রের দিকে হাত বাড়ানো তিনি প্রত্যবায় বলে মনে করতেন।

দেবেন্দ্রনাথ বেদান্ত ও উপনিষদের তত্ত্বাদর্শে দৃঢ়নিষন্ন হয়ে উপনিষদের ভক্তিবাদই জীবনে বরণ করেছিলেন। তিনি চরিত্রের দিক থেকে ধ্যানযোগী ছিলেন। কাজেই বেদান্তের যুক্তিমার্গকে নিজের ভক্তিনত চিত্তের সঙ্গে মিলিয়ে নিয়েছিলেন এবং বেদান্তধর্ম ও ঐহিকতাকে একসূত্রে বেঁধে দেবার জন্য ততটা ব্যাকুল হন নি। আসলে তিনি ছিলেন সাধক ভক্ত, শান্তরসের ভক্তিবাদ তাঁর মূলমন্ত্র। বেদান্তকে তিনি এই দৃষ্টি দিয়েই দেখেছেন।

কিন্তু যথার্থ মানবতাবাদ বিদ্যাসাগরের মধ্যে গিয়ে একপ্রকার নাস্তিক্যবাদী অথবা সংশয়বাদী ইহচেতনার রূপ ধারণ করেছিল। তিনি ঈশ্বরচেতনায় বিশ্বাসী ছিলেন কিনা, জগৎ ও জীবনকে জড়বস্তু বলে মনে করতেন কিনা, এবং জড় ও অজড়ের ভেদ সম্বন্ধে সচেতন

ছিলেন কিনা, তাতে নানা সংশয় আছে। ‘বোধোদয়ে’র গোড়ার দিকে পরমেশ্বর সম্বন্ধে একটি অনুচ্ছেদ যোগ করলেও এ বিষয়ে তিনি কোঁতের মতো বিশুদ্ধ ‘পজিটিভিস্ট্’ ছিলেন। আচার্য কৃষ্ণকমল ভট্টাচার্যের সাক্ষ্য অনুসারে[১] বিদ্যাসাগরকে নিরীশ্বরবাদী বলতে হয়। তাঁর জীবনকথা আলোচনা করলে তাঁকে কিছুতেই ঈশ্বরবাদী বলা যায় না। পুরীর সমুদ্রতটের অদূরে জাহাজডুবি হওয়ায় বহু নর-নারী বালবৃদ্ধ জলে ডুবে মারা যায়। এই ঘটনা উল্লেখ করে বিদ্যাসাগর পরমকারুণিক মঙ্গলময় বিধাতার অস্তিত্বে এবং মঙ্গলময়ত্বে সন্দেহ প্রকাশ করে বলেছিলেন ঃ

> “দুনিয়ার মালিক কি আমাদের চেয়ে নিষ্ঠুর, যে নানা দেশের নানা স্থানের অসংখ্য লোককে একত্রে ডুবাইলেন? আমি যাহা পারি না, তিনি পরম কারুণিক মঙ্গলময় হইয়া কেমন করিয়া ৭০০।৮০০ লোককে একত্র এক সময়ে ডুবাইয়া ঘরে ঘরে শোকের আগুন জ্বালাইয়া দিলেন? দুনিয়ার মালিকের কি এই কাজ? এই সকল দেখিলে কেহ মালিক আছেন বলিয়া সহসা বোধ হয় না।”[২]

এদিক থেকে বিদ্যাসাগর পাশ্চাত্য মানববাদীদের সমপন্থী। কারণ তিনি বিশ্বজগৎকে ঈশ্বরব্যতিরিক্ত স্বতন্ত্র সত্তারূপেই দেখেছিলেন, অনুমানের চেয়ে প্রত্যক্ষজ্ঞানের ওপর অধিকতর আস্থা জ্ঞাপন করেছিলেন, এবং মানুষের বাস্তব দুঃখ দূর করবার জন্য সারা জীবন নিয়োগ করেছিলেন।

বঙ্কিমচন্দ্র প্রথমজীবনে কোঁৎ-পন্থী ছিলেন—উনিশ শতকের দ্বিতীয়ার্ধে

১. “পাশ্চাত্ত্য সাহিত্যের ভাববন্যায় এদেশীয় ছাত্রের ধর্মবিশ্বাস টলিল; চিরকাল-পোষিত হিন্দুর ভগবান সেই বন্যায় ভাসিয়া গেলেন, বিদ্যাসাগরও নাস্তিক হইবেন, তাহাতে আর বিচিত্র কি?—‘পুরাতন প্রসঙ্গ’ (নতুন সংস্করণ)

২. চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়—বিদ্যাসাগর

শিক্ষিত সমাজে কোঁৎ-পন্থী হওয়া ফ্যাশনে দাঁড়িয়ে গিয়েছিল। পাশ্চাত্য হেতুবাদে বুদ্ধিকে শানিত করে বঙ্কিমচন্দ্র মানবতাবাদের দিকে অধিকতর আকৃষ্ট হয়েছিলেন এবং হিতবাদ ও ধ্রুববাদের দ্বারা তিনি নিজের যুক্তিকে মার্জিত করেছিলেন। তিনি নানা প্রসঙ্গে ভক্তিভরে কোঁতের নাম উল্লেখ করেছেন। কিন্তু উত্তরকালে 'কৃষ্ণচরিত্র' ও 'ধর্মতত্ত্ব' আলোচনা করার সময়ে তিনি ঈশ্বরবাদের প্রতি আকৃষ্ট হয়েছিলেন, এবং কোঁৎ-মিলের মানবতাবাদের সঙ্গে গীতার ঈশ্বরবাদ জুড়ে দিয়ে প্রাচ্য-পাশ্চাত্য চিন্তার জগতের মধ্যে সেতু রচনা করতে চেয়েছিলেন। অবশ্য শেষ জীবনে তিনি ইহমুখী হিতবাদ ও ধ্রুববাদকে আর ততটা আমল দেন নি। কমলাকান্ত তো মিলের ইউটিলিটারিয়ানিজ্‌মকে 'উদর-দর্শন' বলে ব্যঙ্গই করেছেন।

এই পটভূমিকায় বিবেকানন্দের মানবতাবাদের স্বরূপ ও তাৎপর্য বোঝা যাবে। বস্তুতঃ স্বামীজীর সমগ্র জীবনের মধ্যেই একটা দ্বন্দ্ব ছিল। একদিকে সনাতন ভারতের জীবনমুক্তি, অধ্যাত্মপিপাসা, বিশ্ববিরহিত নির্বিকল্প সাধনা-ধ্যান-মনন,—অপর দিকে ইহজগতের সঙ্গে নিবিড় পরিচয় স্থাপনের ইচ্ছা, দেশের কল্যাণ করা, ভারতের সর্ববিধ মঙ্গল চিন্তা, সমাজ-রাষ্ট্র শিক্ষাদীক্ষা নিয়ে গবেষকের মতো অনুসন্ধিৎসা, মানুষ গড়ার কাজে আত্মনিয়োগ, সর্বত্যাগী অথচ সর্বদুঃখে আত্মদান-কারী সন্ন্যাসী-সঙ্ঘ স্থাপন। একদিকে বরাহনগরের মঠে ধ্যানধারণা, হৃষীকেশে গিয়ে মাধুকরী মাত্র অবলম্বন করে সমাধিমগ্ন হবার ইচ্ছা, মাঝে মাঝে একা থাকার দুর্নিবার বাসনা, গুরুভাইদের সঙ্গ ত্যাগ করে উধাও হয়ে যাওয়া,—অপর দিকে ভারতবর্ষের বাইরে গিয়ে প্রচণ্ড রাজসিক বিক্রমে ভারতমহিমা প্রচার করা, এদেশের কোটি কোটি নিরন্ন রুগ্‌ণ নীচজাতির জন্য সীমাহীন প্রেম, পূতিগন্ধময় জাতিকে জীয়নকাঠি ছুঁইয়ে বাঁচিয়ে তোলা—স্বামীজীর জীবন এই দুই বিপরীত মেরুপথে সঞ্চরমাণ।

৩.

প্রথম যৌবনের ধর্মোন্মাদ মুহূর্তে স্বামীজী নির্বিকল্প সমাধির ভাবরসে নিমগ্ন হতে চেয়েছিলেন, পরবর্তী কালে হৃষীকেশের চণ্ডেশ্বর মহাদেবের মন্দিরসংলগ্ন কুটীরে বাস করে ধ্যানসাধনায় জীবন অতিবাহিত করতে উন্মুখ হয়েছিলেন। কিন্তু প্রচণ্ড রাজসিক বীরভাব তাঁকে মুমুক্ষু ধ্যানধারণার গভীরে অবলুপ্ত করে রাখতে পারে নি। পরিব্রাজক নিষ্কিঞ্চন বৈরাগী বিবেকানন্দ তাই পদব্রজে সারা ভারতকে জেনেছেন ; দরিদ্র, নিপীড়িত, সঙ্কুচিত মানুষের ওপর অবর্ণনীয় অত্যাচার দেখে সিংহগর্জনে বলে উঠেছেন ঃ

> "এরা এক মুঠো ছাতু খেয়ে তুনিয়া উল্‌টে দিতে পারবে ; আধখানা রুটী পেলে ত্রৈলোক্যে এদের তেজ ধরবে না ; এরা রক্তবীজের প্রাণসম্পন্ন।" ('পরিব্রাজক')

তাই তিনি মুচি মেথরের মধ্যে নব ভারতভাগ্যবিধাতাকে প্রত্যক্ষ করেছেন, মহাশূদ্রদের মহামানবত্বে প্রতিষ্ঠিত করতে চেয়েছেন, তামসিক বৈরাগ্যের ঘৃণ্য ভান ত্যাগ করে মানব-জীবনবাদী রাজসিকতার সুস্থ স্বাভাবিক প্রকাশ কামনা করেছেন। একবার তিনি তাঁর এক শিষ্যকে নিজের মনের কথাটা চমৎকারভাবে বলেছিলেন ঃ

> "ইচ্ছা করলে ত আমি হিমালয়ের গুহায় সমাধিস্থ হয়ে বসে থাকতে পারি।...তবে কেন ঐরূপ করি না? কেনই বা এদেশে রয়েছি? কেবল দেশের দশা দেখে ও পরিণাম ভেবে আর স্থির থাকতে পারিনে। সমাধি-ফমাধি তুচ্ছ বোধ হয়—"তুচ্ছং ব্রহ্মপদং" হয়ে যায়। তোদের মঙ্গল কামনা হচ্ছে আমার জীবনব্রত। যেদিন ঐ ব্রত শেষ হবে, সেদিন দেহ ফেলে চোঁচা দৌড় মারব!" ('স্বামি-শিষ্য সংবাদ')

আবার তিনিই বলেছেন :

"কয়দিনের জন্যই বা শরীর ? কয়দিনের জন্যই বা সুখ-দুঃখ ? যদি মানবদেহই পেয়েছিস, তবে ভিতরের আত্মাকে জাগা, আর বল্—আমি অভয়পদ পেয়েছি। বল্—আমি সেই আত্মা, যাতে আমার কাঁচা আমিত্ব ডুবে গেছে। এইভাবে সিদ্ধ হয়ে যা। তারপর যতদিন দেহ থাকে, ততদিন অপরকে এই মহাবীর্যপ্রদ নির্ভয়বাণী শোনা—"তত্ত্বমসি," "উত্তিষ্ঠত জাগ্রত প্রাপ্য বরান্ নিবোধত।" ( 'স্বামি-শিষ্য-সংবাদ' )

এখানে এ দুটি উক্তি খুবই অর্থবহ। বস্তুতঃ স্বামীজীর জীবন, কর্ম ও মননে একদিকে বেদান্তের 'তত্ত্বমসি', আর একদিকে জনজীবনের প্রতি নিবিড় প্রেম ও সহানুভূতি লক্ষ্য করা যায়—যা চিরাচরিত বৈরাগ্যধর্মের সঙ্গে খাপ খায় না। তিনি এ বিষয়ে তাঁর এক শিষ্যকে বলেছিলেন, "ভয় কি বাবা ? তোরা কি আর এ জগতের লোক—না-গেরস্ত, না-সন্ন্যাসী! এই এক নূতন ঢং।" এর অর্থের মধ্যেই স্বামীজীর মানবতাবাদের মূল তাৎপর্য নিহিত আছে। লক্ষ্য করা যাবে, তিনি বক্তৃতা ও উপদেশের ছলে সকলকে বেদান্ত-প্রতিপাদিত ব্রহ্মবাদ গ্রহণ করতে বলেছেন, বেদান্তকেই বিশ্বধর্ম বলে উপস্থাপন করেছেন, তুচ্ছ মানব-জীবনকে বেদান্তধর্মের মধ্যে স্থাপন করে নতুন সমন্বয়ের পথ দেখিয়ে দিয়েছেন। বস্তুতঃ বঙ্কিমচন্দ্র যদি উনিশ শতকী 'হিন্দু রিভাইভাল' ( হিন্দুধর্মের পুনর্জাগরণ )-এর জনক হন, তা হলে স্বামীজী হলেন 'বেদান্ত রিভাইভাল'-এর পতাকাবাহী।

রামমোহন বেদান্তধর্মকে দৈনন্দিন জীবনে প্রয়োগ করার প্রয়োজন বোধ করেন নি; তাঁর মূল লক্ষ্য ছিল পৌরাণিক বহু-দেববাদের বিরোধিতা এবং বেদান্ত-প্রতিপাদিত ব্রহ্মবাদকে একেশ্বরবাদ বলে প্রচার করে ধর্ম-উপধর্ম-সম্প্রদায়ে-বিভক্ত বিশাল মূঢ় সমাজকে রাষ্ট্র ও সামাজিক প্রয়োজনে ঐক্যবদ্ধ করা। স্বামীজী বেদান্তকে আরও

গভীর দিক থেকে দেখলেন—বেদান্তের অর্থ মানব-জীবনকে অস্বীকার করা নয়, প্রতিদিনের তুচ্ছ জড় জীবন বেদান্তের আলোতেই ভাস্বর হয়ে পড়ে; দুর্বল মানুষ তখন বেদান্তের মহৎ আশ্বাসবাণীতে মত্ত সিংহের মতো গর্জন করে ওঠে, তখন সমগ্র বসুন্ধরার মধ্যে সে নিজেকে অচল-অনড়ভাবে প্রতিষ্ঠা করতে উদ্যোগী হয়। জনজীবনের নিরিখে বিবেকানন্দ বেদান্তের সাত্ত্বিক গুণের মধ্যে রাজসিক গুণ সঞ্চার করে "চলমান শ্মশানের" বুকে "কোটিজীমূতস্যন্দী ত্রৈলোক্য-কম্পনকারী ভবিষ্যৎ ভারতের উদ্বোধন" করেছেন। বেদান্তের 'তত্ত্বমসি' নির্মোকের মধ্যে মহাপ্রস্থান করে স্বামীজী তো আত্মারাম হয়ে থাকতে পারতেন। কিন্তু এই মানবপ্রেমী মহাসাধকের সাধ্য কি যে আত্মচিন্তার গুহাকক্ষে বন্দী হয়ে থাকবেন? তিনি বলেছেন:

> "হায় হায়, এদেশের গরীব লোকদের কথা কেউ ভাবে না! এই যে মুচিমেথর, চাষামজুর—এরাই তো দেশের মেরুদণ্ড। এরাই তো আমাদের মুখে খাদ্য জোগায়, সেবা করে। মনে কর, তারা যদি একদিন কাজ বন্ধ করে, তা হলে শহরের কি অবস্থা হয়। কিন্তু তাদের কেউ সহানুভূতির চোখে দেখে না, তাদের দুঃখে কেউ সান্ত্বনা দেয় না।" ৩

তাই তিনি বলেছিলেন:

> "আমরা লাখ-লাখ সন্ন্যাসী সাধারণ মানুষের জন্য কি করেছি? তাদের শুধু তত্ত্বদর্শন শেখাচ্ছি! এ তো নিছক পাগলামি। উপবাসী মানুষকে ধর্ম শিক্ষা দেওয়া—এর চেয়ে নির্মম পরিহাস আর কি হতে পারে? এই কোটী কোটী লোক যদি উপোস করেই মরল, তবে কি করে এরা উঠে দাঁড়াবে? তারা

৩ *Swamiji's Works*, Vol. VII থেকে লেখক কর্তৃক অনূদিত।

কি করে সমাজের শক্তিস্বরূপ হবে?"[৪]

তাঁর সেই বিখ্যাত উক্তি "গীতা পাঠের চেয়ে ফুটবল খেলার মধ্য দিয়ে স্বর্গের আরও কাছে যাওয়া যাবে; আমরা লৌহপেশী মানুষ চাই।"[৫] এর মধ্যেই তাঁর বাস্তব জীবনের প্রতি মমতা, আকর্ষণ ও নিষ্ঠা ধরা পড়েছে। এই জন্য তাঁর বেদান্তধর্ম বুদ্ধিবিলাসীর সূক্ষ্ম মনন-রস নয়, সাধকের নিভৃত চিন্তা নয়, তত্ত্বরসিকের ব্রহ্মপদ লাভও নয়—এ বেদান্তধর্ম ও মানবধর্মের মধ্যে গভীর যোগাযোগ। রোমাঁ রোলাঁর একথা অতি সত্য—"Vivekananda's New-Vedantism,… spread like burning alcohol in the veins of his intoxicated nation."[৬] তাঁর বেদান্তধর্ম তরুণভারতের শিরায় শিরায় অগ্নিদীপ্ত জীবন-চেতনা সঞ্চার করেছিল। বেদান্তের অর্থ ইহজীবন-বিস্মৃতি বা পার্থিব বিমুখতা নয়, বেদান্তের অর্থ—ব্যক্তি-অহং-এর দ্বারা পরিচ্ছিন্ন ক্ষুদ্র সত্তাকে বৃহৎ মানবসঙ্ঘের মধ্যে সমর্পণ করা। স্বামীজী বেদান্তকে মূলতঃ 'লোকহিতায়' অর্থে প্রয়োগ করেছিলেন। তিনি কোনোদিন ব্যক্তিজীবন ও ইহসভ্যতার প্রতি বিমুখ বা বীতরাগ ছিলেন না। তাঁর মতে:

"পার্থিব সভ্যতার বিরুদ্ধে বোকার মত কথা বল কেন? তোমরা এ সভ্যতা থেকে পিছিয়ে আছ, তাই একে নিন্দে কর, আঙুরফল তো টক হবেই। তোমাদের বোকামি না হয় মেনে নিলাম যে, ভারতে পারমার্থিক তত্ত্বে বিশ্বাসী লাখ খানেক ভক্ত-মানুষ আছেন। কিন্তু এই মুষ্টিমেয় লোকের পরাবিদ্যা উপলব্ধির জন্য ৩০ কোটী লোককে উপোসী পশু

৪ *Works*. Vol. VII (লেখককৃত অনুবাদ)

৫ *The Life of Swami Vivekananda*. Vol. IV

৬ *Prophets of the New India*—R. Rolland

করে রাখতে হবে নাকি? এদেশের মানুষে উপোস করে কেন? মুসলমানেরা হিন্দুদের হারিয়ে দিলে কি করে? এর কারণ, হিন্দুরা ইহমুখী সভ্যতা সম্বন্ধে অজ্ঞ ও উদাসীন হয়ে পড়েছিল। মুসলমানেরাই তো হিন্দুদের দরজির তৈরি জামা পরা শেখালে। কিন্তু হিন্দুরা মুসলমানদের কাছ থেকে পরিষ্কার পরিচ্ছন্নভাবে খাওয়া-দাওয়া শেখে নি। এখনও তো আমরা খাবারদাবারে রাস্তার ধূলো না মিশিয়ে খেতে পারিনে। ঐহিক সভ্যতা, হোক তা বিলাসিতা—খুব দরকার; তা না হলে গরীবে কাজ পাবে কি করে? দুমুঠো ভাত, শুধু ভাত চাই! যে ভগবান ইহজগতে আমাকে দুটো ভাত দিতে পারেন না, তিনি আমাকে স্বর্গে নিয়ে গিয়ে অনন্ত সুখ দেবেন? আমি এমন ভগবানে বিশ্বাস করি না। ভারতকে বাঁচিয়ে তুলতে হবে, গরীবকে খেতে দিতে হবে, শিক্ষা ছড়াতে হবে, গুরুপুরুতের কবল থেকে সবাইকে রক্ষা করতে হবে। পুরুতের জুলুম চলবে না, চলবে না সমাজের অত্যাচার। প্রত্যেকের জন্য আরও খাদ্য চাই।"[৭]

মনে হচ্ছে, কথাগুলো যেন কোনো ভোটার্থী ময়দান-নেতার নির্বাচনী বক্তৃতা। কিন্তু এর ভেতরকার তাৎপর্যটুকু বুঝে নিলে স্বামীজীর মানবতাবাদ তাঁর ঋজুকঠিন ঊর্জস্বল পুরুষকারের মতো দীপ্যমান হয়ে উঠবে।

বিবেকানন্দের মানবতাবাদ, মিলের হিতবাদ ও কোঁতের ধ্রুববাদ বাহ্যতঃ প্রায় এক ধরনের। স্বামীজী ধর্মজগতের অধিবাসী হলেও জাতিধর্মনির্বিশেষে প্রত্যেককেই শুধু ভালোবাসেন নি, তাদের অন্তরে মনুষ্যত্ব জাগাতে চেয়েছেন, ভীরু হৃদয়ে বলিষ্ঠতা সঞ্চার করেছেন।

৭ *Works*, Vol. IV ( লেখককৃত অনুবাদ )

ভারতের অবহেলিত জনতার প্রতি তাঁর মাতৃসুলভ একটা স্নেহ-ব্যাকুলতা ছিল। মিল ও কোঁৎ মানব কল্যাণের দৃষ্টিকোণ থেকে ধর্ম, সমাজ, বিজ্ঞান, নীতি প্রভৃতিকে বিচার করেছেন। কোঁৎ অতি পরিষ্কারভাবে, পজিটিভিজ্‌ম্‌-এর মূলতত্ত্ব যে মানবতাবাদ, তা বলেছেন:

> "The study of the positive doctrine leads to the conclusion that man's true unity consisting in living for others. The positive worship has for its main object the development of the feelings conducing such a life." ৮

অন্যের জন্য আত্মত্যাগ কোঁৎ-দর্শনের অন্যতম প্রধান কথা, এবং মানবই সর্বশ্রেষ্ঠ, একথাও তিনি বিশ্বাস করতেন, প্রচারও করেছেন। মিলের ইউটিলিটারিয়ান মত-ও পজিটিভিজ্‌ম্‌-এর মত মানবকল্যাণ ও মানবসুখের প্রতি অধিকতর আকৃষ্ট। ধর্ম, রাজনীতি, সমাজনীতি—সব কিছুকেই তিনি 'Universal happiness'—এর অন্তর্ভুক্ত করে দেখেছেন। জেরিমি বেন্থামও ইহসুখের মানদণ্ডের দ্বারা আচরণের মূল্য নিরূপণ করেছেন। মিল্‌ ও বেন্থাম মানব-জীবনকে এক ধরনের নব্য-হেডোনিজ্‌ম্‌-এর (ঐহিক সুখ) দ্বারা নিয়ন্ত্রিত করতে চেয়েছিলেন, অবশ্য তার সঙ্গে তারা সামাজিক নীতিও ভোলেন নি। ১৮শ শতাব্দীর শেষভাগে ফরাসী বিপ্লবের রক্তপতাকার তলে মানুষের কল্যাণ ও সুখের কথা তাঁরা বড় গলায় প্রচার করবেন, তাতে আর আশ্চর্য কি? কিন্তু স্বামীজীর মানবতাবাদের সঙ্গে য়ুরোপীয় মানবতাবাদের মৌলিক পার্থক্য আছে। উনিশ শতকের পজিটিভিজ্‌ম্‌ নর-কে নরোত্তম করতে চেয়েছে—তার অতিরিক্ত

৮ *The Catechism of Positivism*—A. Comte

কিছু নয়। এঁরা ধর্মীয় দৃষ্টিকোণকে পুরোপুরি বরবাদ না করলেও একে কোণঠাসা করে শুধু আধুনিক জ্ঞানবিজ্ঞান, বিশেষতঃ প্রত্যভিজ্ঞামূলক প্রতীতির ওপর অধিকতর নির্ভর করেছিলেন। কোঁৎ তো ধর্ম ও দর্শনকে পজিটিভিজ্‌ম্‌-এর তুলনায় নীচুতে ঠাঁই করে দিয়েছিলেন। তাঁর মতে, মানবসভ্যতা ত্রিধারায় অগ্রসর হয়েছে। প্রথম ধারা—ধর্মের যুগ। প্রাচীন যুগে মানুষ যখন ইহমুখী সভ্যতায় পিছনে ছিল, জ্ঞান-বিজ্ঞানের আশীর্বাদ পায় নি, তখন সে জড়বস্তু ও প্রকৃতিতে ঈশ্বরত্ব আরোপ করে এক-ধরনের *fetichism*-কেই জীবনচেতনায় গ্রহণ করেছিল। পরে বহু-দেববাদের স্থলে এক-দেববাদের উৎপত্তি হল, জড় প্রকৃতির ওপর ঈশ্বরত্ব আরোপ করা লোপ পেল, বিশৃঙ্খল ও বিসদৃশ প্রকৃতি ও জীবনের মধ্যে মানুষ চিন্তার ঐক্য আবিষ্কার করল—এই পর্বের নাম দর্শনের যুগ। কিন্তু এই যুগেও মানবমনের চরম উন্নতি হয় নি ; সে উন্নতি এল আধুনিক কালে, উনিশ শতকে—যখন 'পজিটিভ' দর্শনের জনপ্রিয়তা বৃদ্ধি পেল। এখন জ্ঞানবিজ্ঞানের উন্নতির সঙ্গে সঙ্গে মানুষ বুঝতে পেরেছে যে, প্রকৃতির রহস্যোদ্‌ঘাটনই আধুনিক যুগের মানবধর্মের প্রধান বৈশিষ্ট্য। অধুনা মানুষ বস্তুহীন বৃথা দার্শনিক চিন্তায় সময় কাটায় না, বা প্রকৃতির ব্যাপারে কোনো ঐশ্বরিক শক্তিকেও টেনে আনে না। এখন মানুষ জ্ঞানবিজ্ঞানের সাহায্যে বুঝে নিয়েছে যে, বিশ্বের প্রাণবিন্দু হচ্ছে এই মানুষ ; জ্ঞানবিজ্ঞান-লব্ধ আত্মপ্রত্যয় হল তার একমাত্র নিয়ন্তা—ঈশ্বরও নয়, দর্শনও নয়। মোটামুটি কোঁৎ-পরিকল্পিত 'পজিটিভ' দর্শন বা ধ্রুববাদ এই পথ ধরে অগ্রসর হয়েছে।

য়ুরোপীয় মানবতাবাদের ধারায় দেখা যাবে, নরকে নরোত্তম করার দিকেই এ ধরনের চিন্তার প্রধান উদ্দেশ্য ; ধর্মাচার ও নির্বস্তুক মনন-প্রণালীর চেয়ে মানবহিতবাদই এই মতের কাছে অধিকতর আকর্ষণীয়। কিন্তু বিবেকানন্দ মানবহিতবাদী হয়েও মানুষকে শুধু

দেহধর্মী জীব বলে ভাবতে পারেন নি, নর-কে নরোত্তম করেই তাঁর কাজ শেষ হয় নি, তাকে নারায়ণে পরিণত করাই তাঁর মানবতাবাদের মূল লক্ষ্য এবং সেই জন্য তাঁর মানবতাবাদ বেদান্তের সঙ্গে অঙ্গাঙ্গি-ভাবে অনুস্যূত।

কেউ কেউ বিবেকানন্দের জীবন, কর্ম ও চিন্তার মধ্যে মাঝে মাঝে আপাতঃ-বিরোধ দেখতে পেয়েছেন। কেউ তাঁর চরিত্রকে জটিল বলেছেন।[৯] কিন্তু একটু তলিয়ে দেখলে তাঁর জীবন ও চরিত্রকে আদৌ রহস্যময় ও ব্যাখ্যাতীত মনে হবে না। মানব-হিতবাদ, কল্যাণ ও পবিত্রতায় সুদৃঢ়ভাবে একনিষ্ঠ, কিন্তু মানুষের একমাত্র জৈব সত্তার উৎকর্ষ ও বিকাশ সাধনই তাঁর মানবতাবাদের উদ্দেশ্য নয়। প্রথমে দেহসত্তা সম্বন্ধে অবহিত হতে হবে, তাতে সন্দেহ নেই ; কিন্তু বেদান্তের মধ্য দিয়ে দৃঢ় আত্মবল, শ্রদ্ধাভক্তি ও বিশ্বহিতে প্রাণদানের ইচ্ছাই তাঁর মানবতাবাদের লক্ষ্য। তিনি যদি শুধু বাস্তব মানুষের সুখদুঃখ নিয়েই ব্যস্ত থাকতেন, পরত্রের দিকে না তাকাতেন, তা হলে বিশ্ববাসীর অন্তরে তিনি অনপনেয় স্মারকচিহ্ন হয়ে বিরাজ করতেন না। কেন না তাঁর আগেও অনেকে 'জগদ্ধিতায়' অনেক সদুপদেশ দিয়ে গেছেন, পরেও দেবেন। কিন্তু বিবেকানন্দ মানুষের বড় সত্তাকে দেখেছেন, দুর্বল মানবহৃদয়ে 'অভীঃ' মন্ত্র সঞ্চার করেছেন, পারিয়ার অন্তরে ভগবানকে প্রত্যক্ষ করেছেন। তাঁর নারায়ণ দরিদ্রনারায়ণ। দেহদশাধীন, ইন্দ্রিয়ের ক্রীড়নক ও স্বার্থপরিকীর্ণ ক্ষুদ্র মানবকেরাও যে অমৃতের সন্তান, স্বামীজীর মানবতাবাদ সেই অমৃতমানবের বন্দনাগান, বিশীর্ণ বিবর্ণের মধ্যে বৃহৎ মানবসত্তার অবশ্যম্ভাবী ও

৯ The Swami Vivekananda was a life of striking contrast and moods of infinite liberty, which confounded even his friends at times......" *The Life*.

অভ্রান্ত স্বীকৃতি। এই নব্য-মানবতাবাদের ( Neo-humanism ) মূলকথা প্রেম, নিষ্ঠা ও ত্যাগ। বিবেকানন্দ বেদান্তের মারফতে মানুষকে এই উদারতার বিশ্বপরিমণ্ডলে স্থাপন করেছেন। উনিশ শতকের য়ুরোপীয় মানবতাবাদ মোটামুটি পাঞ্চভৌতিক ও ভৌগোলিক মানুষের জয় ঘোষণা করেছে, ঈশ্বরচেতনা সেখানে বাহুল্যমাত্র, হানিকরও বটে। উনিশ শতকের সাগরপারের মানবতাবাদ—নিরীশ্বরবাদী মানবতাবাদ, আর বিবেকানন্দের মানবতাবাদ—সেশ্বরবাদী মানবতাবাদ। বেদান্তই তাঁকে সেই সুদৃঢ় আত্মবিশ্বাস এনে দিয়েছে; তাঁর মানবতাবাদ ও বেদান্তবাদ, একে অপরের পরিপূরক।

# বিবেকানন্দ ও আধুনিক ভারত

১০

ধর্ম, সমাজ, রাষ্ট্র—মননের প্রতিটি ক্ষেত্রে দেশ-কালের প্রভাব অস্বীকার করা যায় না। অবশ্য এ প্রভাব প্রায়শঃই একতরফা নয়, অনেকটা অন্যোন্য সম্পর্কের মতো। বিশেষতঃ একটা জাতি যখন নানাবিধ পরস্পরবিরোধী পূর্বহেতুর মধ্য দিয়ে যায়, তখন তার মানস-সংস্থানের ভূচিত্রাবলী যে ক্ষণে ক্ষণে রং বদল করবে, তাতে আর সন্দেহ কি? একচক্ষু রণজিৎ সিংহ নাকি ভাবী ভারতের মানচিত্র সম্বন্ধে বলেছিলেন, "সব লাল হো জায়েগা।" ভূগোলের প্রতি একথা প্রযুক্ত হতে পারে। কিন্তু কালের সঙ্গে যে মনের যোগ, তা কখনও একরঙা থাকতে পারে না। বহু বর্ণের বিচিত্র বিন্যাস মানুষের মনের যেমন ধর্ম, তেমনি একটা জাতিরও মনের কথা। ধর্মতন্ত্রই হোক, আর কর্মতন্ত্রই হোক—বায়ুমণ্ডলের চাপ এড়িয়ে কোন তন্ত্রসাধনই চলতে পারে না। তা নইলে বেদান্তকেশরী বৈরাগ্যব্রতী স্বামী বিবেকানন্দ নিরন্ন ভারতবাসীর মধ্যে নারায়ণকে খুঁজবেন কেন, কেনই-বা প্রাণায়াম-নিদিধ্যাসনাদি ছেড়ে মানবহিতে আত্মদানের জন্য ব্যাকুল হবেন?

ভারতবর্ষে সনাতন কাল থেকে ধর্মোপাসনা, সাধকজীবন এবং কর্মোদ্যোগের সঙ্গে ইহজীবনের সব সময়ে ঐক্য ধরা যায় নি, বা সাধকেরা ধর্ম ও কর্মকে একসূত্রে গাঁথতে চান নি। প্রতিদিনের অপরাবিদ্যালব্ধ শিশ্নোদরপরায়ণতা ও পরাবিদ্যালব্ধ মোক্ষের মধ্যে যোগ ঘটাতে গেলে এবং সমানুপাত রক্ষা করতে হলে রাজর্ষি জনকের মতো হতে হবে; সংসার, ইহজীবন, প্রত্যক্ষকে পরিত্যাগ না করে, তাকে অবলম্বন করেই মায়া-তিমির অতিক্রম করতে হবে। এটাই

আর্যধর্মের যথার্থ আদর্শ। কিন্তু শেষপর্যন্ত দেখা গেল, এই দুইয়ের মধ্যে যাঁরা যথার্থ ভারসাম্য রাখতে পারেন, তাঁরা সংখ্যায় 'কোটিকে গোটিক'। তার ওপর আবার জীবন-পলাতক বৌদ্ধধর্মের সর্ববৈনাশিক নাস্তিক্যবাদ—এর ফলে উত্তরকালে ভারতবর্ষে জীবনবিমুখতা সাধকদের একমাত্র অবলম্বন-স্বরূপ হয়। যিনি পরাবিদ্যার অনুশীলন করবেন তাঁকে অপরাবিদ্যা বিষবৎ পরিত্যাগ করতে হবে; মোক্ষ-সাধনার জন্য গৃহকোটর ত্যাগ করে গিরিকন্দর অবলম্বন করতে হবে, এবং যৌবনেই বানপ্রস্থের পথে প্রস্থান করতে হবে,—এক কথায় বস্তু-তন্মাত্রজাত জগৎ-প্রপঞ্চ এবং অধ্যাত্মসাধনার মধ্যে অহিনকুল সম্বন্ধ, এ সম্পর্কে এদেশের সনাতন-পন্থীদের মধ্যে কিছুমাত্র সন্দেহ ছিল না।

বোধ হয় এ যুগে সর্বপ্রথম রামমোহন ভোগায়তন ও দেবায়তনের মধ্যে সন্ধি স্থাপন করলেন। তিনি বেদান্তানুমোদিত ব্রহ্মবাদকে একেশ্বরবাদ বলে প্রচার করেছেন, সেই আদর্শ নিজে গ্রহণ করে অপরকে পৌরাণিক আদর্শ ও বহু-দেববাদ পরিত্যাগ করতে উপদেশ দিয়েছেন, নিজেও ঘোরতর পুরাণ-বিরোধিতা করেছেন। কিন্তু মোক্ষের জগৎ ও কর্মের জগৎকে মিলিয়ে-মিশিয়ে একাকার করেন নি। ধর্ম ও তদাত্মক আচরণবাদ তাঁর অনুশীলনের বস্তু হলেও পার্থিব ব্যাপারে তাঁর জ্ঞান ছিল অতি প্রখর। ভক্ত দেবেন্দ্রনাথ উপনিষদের শান্তরসাস্পদ ভক্তির মধ্যে ডুবেছিলেন বটে, কিন্তু বৈষয়িক ব্যাপারে বিষয়ী না হলেও উদাসীন ছিলেন না। পিতার পর্বতপ্রমাণ ঋণ-শোধেই তাঁর বাস্তব বুদ্ধির তীক্ষ্ণতা সুপ্রমাণিত হয়েছে। আর বিদ্যাসাগরের কথা তো স্বতন্ত্র। তিনি কোন বাক্‌পথাতীত পারমার্থিক সত্তায় বিশ্বাস করতেন কিনা সন্দেহ। পুরোপুরি স্টোয়িক, এপিকিউরিয়ান বা পজিটিভবাদী বিদ্যাসাগর ইহজীবন নিয়ে এত ব্যতিব্যস্ত ছিলেন যে, পরকালের কথা ভাবার অবকাশ পান নি।

উনিশ শতকের শেষার্ধে দেখা যাচ্ছে, রাজনীতি, ধর্মনীতি ও

সামাজিক আচার-আচরণ-আন্দোলন মৃত্তিকা স্পর্শ করতে শুরু করেছে। জর্জ টমসনের* শিষ্যের দল প্রথমে রাজনীতিকে ভেবেছিলেন আদর্শলোকের সুবর্ণগোলক। সে বিশ্বাস শিথিল হল সিপাহী বিদ্রোহ এবং তজ্জনিত ইংরেজদের পশুবৎ নির্মম ব্যবহারের ফলে। ব্রাহ্ম-সমাজের ঘরভেদী গণ্ডগোলের ফলে ধর্মনীতিগত নির্বিকল্প চিন্তাপ্রণালী বাধ্য হয়েই কঠোর বাস্তবের কলকোলাহলের মধ্যে নেমে এল, এবং বিদ্যাসাগরের আবির্ভাবের ফলে সামাজিক আন্দোলনও ক্রমে ক্রমে ছায়াময় অবাস্তব কলেবর ত্যাগ করে জীবনসমস্যা-সংক্ষুব্ধ কঠিন কায়া গ্রহণ করল। বস্তুতঃ উনিশ শতকের সপ্তম দশক থেকে তার পরবর্তী কালে বাঙালীর ভাবসমুগ্ধ মন বায়বীয় চিন্তাপ্রণালী ত্যাগ করে কঠোর জীবনবাদের সম্মুখীন হয়েছে। এমন কি বঙ্কিমচন্দ্র পর্যন্ত আলোচনার ক্ষেত্রে, বিশেষতঃ ধর্মালোচনা ও সমাজতত্ত্বের আলোচনায় সহনশীল বাস্তববুদ্ধির দ্বারাই প্রণোদিত হয়েছেন। তাঁর পরিকল্পিত অনুশীলনধর্ম বাস্তব মানবধর্মেরই নামান্তরমাত্র। এই পটভূমিকায় শ্রীরামকৃষ্ণের প্রিয় শিষ্যটির জীবন, ধ্যানধর্ম ও কর্ম আলোচনা করলে দেখা যাবে, তিনিও বর্তমান বিশ্বের বাস্তববোধের দ্বারা প্রণোদিত হয়ে কাষায়বস্ত্র ও দণ্ডকমণ্ডলু ধারণ করেছেন, দুর্বল মানুষকে বাস্তব দৃষ্টিকোণের দিক থেকেই বিচার করেছেন, পরাবিদ্যাকে অপরাবিদ্যার ওপরেই প্রতিষ্ঠিত করতে চেয়েছেন।

২.

স্বামী বিবেকানন্দ আধুনিক ভারতের কর্ম, ধ্যান ও সাধনাকে আধুনিক ঐতিহাসিক বিবর্তনের দিক থেকেই প্রত্যক্ষ করেছিলেন, এবং ব্যবহারিতাকে পরিহার না করে উপযোগকে যোগক্ষেমের সঙ্গে

* 'রবীন্দ্রনাথ ও উনিশ শতক' প্রবন্ধ দ্রষ্টব্য।

মেলাতে চেয়েছিলেন। তাই বর্তমান ভারতের জীবনধর্মে তাঁর প্রভাব সুদৃঢ় প্রত্যয়রূপে নির্দিষ্ট হয়েছে। জীবন ও পরিণাম সম্বন্ধে তাঁর এমন একটা বাস্তবনিষ্ঠ সংসক্তি ছিল যে, হৃষীকেশের গুহাগহ্বরে ধ্যান-সাধনায় আত্মমগ্ন না হয়ে, তিনি দুঃখক্ষুব্ধ জনসংঘের মধ্যে নেমে এসেছিলেন, সর্বহিতের জন্য ব্যক্তিগত মোক্ষলাভের ইচ্ছা পরিত্যাগ করেছিলেন। প্রশ্ন করা, সংশয় প্রকাশ করা, অটল সত্যে ফাটল ধরাবার চেষ্টা করা—সর্বোপরি সাড়ে তিনহাত উচ্চ মানবকে সৃষ্টিচক্রের চক্রধারী বলে স্বীকার করা—এ হল উনিশ শতকী আধুনিকতার ধারা। স্বামীজী গেরুয়া ধারণ করলেও উনবিংশ শতাব্দীর বাস্তব বিশ্বে ভূমিষ্ঠ হয়েছিলেন, উনিশ শতকের উত্তপ্ত নিশ্বাস তাঁকে স্পর্শ করেছিল। তাই ধর্মাচার, কর্ম, রাজনীতি, সমাজনীতি, জীবননীতি—সব বিষয়ে তিনি বলিষ্ঠ, আশাময়, ক্রিয়াবান মত ব্যক্ত করেছেন। সেই মতানুযায়ী তিনি নিজে কর্মযোগের মধ্যে ঝাঁপ দিয়েছেন, সকলকে জীবনের চাহিদা সম্বন্ধে সচেতন করেছেন, এবং বাস্তবতাকে পরিহার না করে তাকে জীবনের সঙ্গে মেলাবার উপদেশ দিয়েছেন। আধুনিক ভারতে তিনি ঋষিকুমার সৃষ্টি করতে চান নি, বলিষ্ঠ বীরাচারী বাস্তব মানুষই তাঁর আদর্শ। আধুনিক ভারতে এই তাঁর সর্বোত্তম দান।

বিবেকানন্দ বেদান্তকে ধ্যান ও ধর্ম বলে গ্রহণ করেছেন, যে-বেদান্ত তত্ত্ব মূলতঃ অনীহ, বেদ্যান্তরস্পর্শশূন্য, নিষ্কল চেতনামাত্র।* শঙ্করাচার্য-ব্যাখ্যাত বেদান্তসূত্রের মায়াবাদী ভাষ্যের প্রভাবে এদেশে ইহবিমুখী বৈরাগ্যসাধনা মানুষের পরম পুরুষার্থ বলে স্বীকৃত হয়েছে। সমগ্র সত্তার মূলকথা যদি ব্রহ্মতত্ত্ব হয়, যে ব্রহ্মতত্ত্ব হচ্ছে আপোষরফাহীন অদ্বয়বাদ, এবং যে অদ্বয়বাদ জীবের পৃথক্ সত্তাকে লোপ করে দেয়,

* পরবর্তী প্রবন্ধ দ্রষ্টব্য।

ইন্দ্রিয়ময় জগৎ-প্রত্যয়কে অধ্যাস ব্যতীত আর কিছু ভাবতে পারে না—তার দ্বারা আর যাই হোক, জীবসেবা চলে না। কারণ কুম্ভের মৃদাবরণ ভগ্ন হলে অপরিমেয় সমুদ্রজল ও কুম্ভগর্ভলীন গণ্ডূষ-পরিমিত জল—কে কার পরিমাণ করবে? কিন্তু স্বামীজী যুগযুগব্যাপী ধর্ম-সাধনাকে এক অভূতপূর্ব উপযোগবাদের সোপানের ওপরে স্থাপন করেছেন। বেদান্ত তাকে বাস্তবজীবনে উদাসীন করে নি, দেহপিঞ্জরের মধ্যে বন্দী মানুষকে নিষ্কামভাবে জগৎহিতে আত্মদান করতে উদ্বুদ্ধ করেছে। জীবকে শিব বলে, microcosm ও macrocosm-এর ভেদ ভুলিয়ে, নরের মধ্যে নারায়ণকে প্রত্যক্ষ করে এবং ভীরুহৃদয়ে প্রচণ্ড পৌরুষ জাগিয়ে স্বামীজী বর্তমানকালের সঙ্গে বেদান্তকে সমন্বিত করেছেন। তিনি বলেছিলেন, "বেদান্ত ভারতীয় ধর্মজীবনকে অতি অবশ্যই ধারণ করে থাকবে।" (অনুবাদ) এই বেদান্তের অর্থ—'Dynamic religion'। সেই প্রচণ্ড প্রাণবান ধর্ম, যা আধুনিক ভারতের তামসিকতা ও জাড্য দূর করে প্রাণসঞ্জীবন মন্ত্র দান করবে তার সম্বন্ধে তাঁর উক্তি স্মরণীয়ঃ

> "শুধু বেদান্ত পড়ে কি হবে? আমাদের বাস্তবজীবনে বিশুদ্ধ অদ্বৈততত্ত্বকে পরীক্ষিত ও প্রতিষ্ঠিত করতে হবে। এতদিন ধরে অদ্বৈতবাদ বনেজঙ্গলে আর গিরিকন্দরে বন্দী হয়ে ছিল। আমি একে নির্জনতা থেকে বার করে নিয়ে আসব, আর প্রতিদিনের কর্মে ও বাস্তবজীবনে এর মহৎবাণীকে ছড়িয়ে দেব। অদ্বৈত-দুন্দুভি প্রতি গৃহকোণে ধ্বনিত হোক, পথে-প্রান্তরে, পাহাড়পর্বতে অদ্বৈতবাণী বিচ্ছুরিত হোক। এস ভাই, আমাকে সাহায্য কর, কেবল কাজ করে যাও।" (অনূদিত)*

শিষ্য বললেন, "কিন্তু মশায়, ধ্যানসাধনার মধ্য দিয়েই যে আমার

* স্বামীজীর ইংরেজী উদ্ধৃতিগুলি লেখক কর্তৃক অনূদিত।

কেশবচন্দ্রের অভিনব ধর্মমতের কঠোর সমালোচনা করে বলেছিলেন :

"ধর্ম সম্বন্ধে তাঁহার ( কেশবচন্দ্র ) সঙ্গে আর মিল হইতে পারে না। মিলের সম্ভাবনাই-বা কোথায় ? যখন তিনি স্বীয় অভিমানে এত উচ্চ হইয়া উঠিয়াছেন যে, আমরা তাঁহার আর নাগাল পাই না, তখন আর তাঁহার সঙ্গে কি প্রকারে মিল হইবে ? যখন তিনি কখনো গঙ্গার স্তব করিতেছেন, কখনো রাধাকৃষ্ণের প্রেমগান করিতে করিতে রাস্তায় মাতিয়া বেড়াইতেছেন, কখনো আবার হোম করিতেছেন, কখনো সশিষ্যে বাড়ীর পুষ্করিণীতে স্নান করিয়া বলিতেছেন, জোর্ডান নদীতে জান্-দি-বেপটাইষ্টের দ্বারা বেপটাইষ্ট্ হইতেছি, মধ্যে মধ্যে মুশা, যীশা, সক্রেটিসের সাক্ষাৎ করিতে সশরীরে পরলোকে তীর্থযাত্রা করিতেছেন—তখন এই সকল প্রহেলিকা ভেদ করিয়া তাঁহার সঙ্গে কি প্রকারেই বা মিল হইবে ?…… কেবল যে তাঁহার সঙ্গে মিল হইতে পারে না, এমত নহে, তাঁহার সঙ্গে নিত্যবিরোধই উপস্থিত হইতেছে।"

(শ্রীযোগেশচন্দ্র বাগল প্রণীত 'দেবেন্দ্রনাথ ঠাকুর', পৃ, ৮০-৮১)

এখানে দেখা যাচ্ছে, কেশবচন্দ্রের সর্বধর্মসমন্বয়, বিশেষতঃ খ্রীস্টান-ধর্মানুরক্তি মহর্ষির আদৌ পছন্দ হয় নি। কেশব ভক্তির আবেগের দ্বারা উদ্বেল হয়ে সর্বধর্মের মধ্যে সার সত্যের সন্ধান করেছিলেন—সম্ভবতঃ শ্রীরামকৃষ্ণের সান্নিধ্যে এসে। উপরন্তু বৈষ্ণব পরিবারে তাঁর শৈশব-বাল্য-কৈশোব কেটেছে ; ফলে উচ্ছ্বসিত ভক্তিবাদ তাঁর শিরায় শিরায় প্রবাহিত ছিল। সেই ভাবাবেশের ফলে তিনি এদেশের পুকুরের জলে জর্ডন নদীর তরঙ্গধ্বনি শুনতে পেতেন, কখনও বৈষ্ণব সম্প্রদায়ের সঙ্কীর্তনের অনুকরণে খোল-করতালসহ নগ্নপদে কলকাতার রাস্তায় রাস্তায় নগরসঙ্কীর্তন করতে বেরুতেন এবং

সভক্ত ভক্তি-মুক্তির গান গাইতেন। কখনও খ্রীস্টানী অনুতাপানলে বিলাপ করতেন, কখনও-বা নিষ্ঠাবান বৈষ্ণবের মতো পুলকে-প্রেমে তদ্‌গতচিত্ত হয়ে পড়তেন, ঘন ঘন শ্রীহরির নামকীর্তন করতেন। মহর্ষির জ্যেষ্ঠ পুত্র দ্বিজেন্দ্রনাথ কেশবচন্দ্রের এই ধরনের বাড়াবাড়িকে আদৌ সমর্থন করতেন না। কথাপ্রসঙ্গে একবার তিনি বলেছিলেন :

> "কেশবচন্দ্র উপনিষদের কোন ধার ধারিতেন না, ভারতবর্ষের প্রাচীন culture-এর ভিতরকার কথা ভাল করিয়া জানা আবশ্যক বিবেচনা করিলেন না ; যতটুকু বুঝিতে পারিলেন, সেটুকুকেও পাশ্চাত্ত্য পরিচ্ছদে মণ্ডিত না করিলে তিনি লজ্জিত বোধ করিলেন ; নূতন সমাজ গঠিত করিয়া বিলাতি ছাঁচে তাহার নাম দিলেন—New Dispensation—নববিধান। এই যে কেশবচন্দ্র বিদেশের দিকে মুখ ফিরাইলেন, একটা উৎকট বিলাতি attitude লইলেন,—এইখানে সমস্ত reform movement-টা পণ্ড হইবার আয়োজন হইল। তিনি উপনিষৎ ছুঁইলেন না, বাইবেল পড়িলেন। তাই কি হিব্রু অথবা গ্রীক শিক্ষা করা আবশ্যক বিবেচনা করিলেন?··· তিনি কীর্তন শিখিতে আরম্ভ করিলেন। ক্রমশঃ তাঁর নববিধানে কীর্তনের প্রসার বাড়িয়া গেল। এদিকে তিনি রামকৃষ্ণ পরমহংসের[২৩] কাছে আনাগোনা করিতে লাগিলেন।"[২৪]
>
> ( 'পুরাতন প্রসঙ্গ', নতুন সংস্করণ, পৃঃ ২৯৫-২৯৬ )

২৩. শ্রীরামকৃষ্ণের সঙ্গে কেশবচন্দ্রের প্রথম সাক্ষাৎ হয় ১৮৭৫ খ্রীঃ অব্দে। *Indian Mirror* পত্রিকায় ( ২৮এ মার্চ, ১৮৭৫ ) এই সাক্ষাতের বিবরণ মুদ্রিত হয়েছিল। তার থেকে কয়েক ছত্র উদ্ধৃত হচ্ছে : "We met one

দ্বিজেন্দ্রনাথের এই বিরস মন্তব্য থেকে দেখা যাচ্ছে, ধর্মসাধনার মননের দিকটাকে অপ্রধান করে আবেগমূলক সাধনার দিকে কেশবচন্দ্র বেশী গুরুত্ব দিয়েছিলেন। তাই একই সঙ্গে বুদ্ধ-খ্রীস্ট-মহম্মদ-চৈতন্য-রামকৃষ্ণকে শ্রদ্ধা করতে পেরেছিলেন। বিভিন্ন ধর্মমত ও ধর্মশাস্ত্রের আলোচনার জন্য তিনি তাঁর অনুরাগী যুবসমাজকে প্রভাবিত করেন। তাঁর শিষ্য ও অনুরাগী প্রতাপচন্দ্র মজুমদারের খ্রীস্টান ধর্ম, অঘোরনাথ গুপ্তের ( সাধু অঘোরনাথ ) বৌদ্ধশাস্ত্র, গিরিশচন্দ্র সেনের ইসলাম শাস্ত্র, উপাধ্যায় গৌরগোবিন্দ রায়ের গীতা ও অন্যান্য হিন্দুশাস্ত্র এবং ত্রৈলোক্যনাথ সান্যালের ( 'চিরঞ্জীব শর্মা' ) গৌড়ীয় বৈষ্ণবধর্মের ঐতিহাসিক ও তাত্ত্বিক আলোচনা উনবিংশ শতাব্দীর ধর্মনিবন্ধ-সাহিত্যের বিশেষ গৌবব বৃদ্ধি করেছিল—একথা স্বীকার করতে হবে। বলা বাহুল্য, তাঁদের কর্মোদ্যমের মূলে ছিল কেশব-ব্যক্তিত্বের বৈদ্যুতিক স্পর্শ।

কেশবচন্দ্রের ধর্মমতের কোন কোন অংশ যেমন মহর্ষি ও আদি ব্রাহ্মসমাজের মনঃপূত হয় নি, তেমনি তাঁর কোন কোন আচরণও অতি-প্রগতিবাদী তরুণ শিষ্যেরাও শিরোধার্য করতে পারলেন না।

( a sincere Hindu devotee ) not long ago, and were charmed by the depth, penetration and simplicity of his spirit." ( 'কেশবচন্দ্র সেন'-পুস্তিকা থেকে উদ্ধৃত, পৃঃ ৬৫ )

২৪. শুধু দ্বিজেন্দ্রনাথই নন, জ্যোতিরিন্দ্রনাথও গোড়ার দিকে কেশবচন্দ্রের প্রতি বিদ্রূপাত্মক বাক্য নিক্ষেপ করতে কুণ্ঠিত হন নি। 'কিঞ্চিৎ জলযোগ' প্রহসনে মাতাল স্বামী পূর্ণ এবং তার কেশবভক্ত স্ত্রী বিধুমুখীর মধ্যে কথোপকথনে কেশবচন্দ্র সেনকে 'স্যান্‌জা' বলে বিদ্রূপ করা হয়েছে। স্ত্রী এজন্য সক্ষোভে বলল : "আমাদের পরমগুরু, পরমপূজনীয়, শ্রদ্ধাস্পদ, ভক্তিভাজন, পাপীর গতি শ্রীপতিতপাবন সেনমহাশয়কে কিনা তুমি স্যান্‌জা বল্লে ?" মাতাল স্বামী বিদ্রূপভরে কেশবের আশ্রমকে 'সাঁইজির গির্জা' বলেছিল।

১৮৬৮ সালের দিকে অত্যন্ত ভাবাবেগের বশে কোন কোন কেশব-ভক্ত "কেশবচন্দ্রের পদে ধরিয়া পদধূলিগ্রহণ, পাদপ্রক্ষালন, সবিনয়ে ক্রন্দন প্রভৃতি আরম্ভ কবেন"।[২৫] এর ফলে কেশবগোষ্ঠীতে নরপূজা ও গুরুবাদের প্রকাশ্য অনুপ্রবেশ দেখে তাঁর তরুণ শিষ্যদের কেউ কেউ শঙ্কিত হলেন। তাঁরা মনে কবলেন, কেশবচন্দ্র উন্নত ব্রাহ্ম আদর্শ ছেড়ে দিয়ে 'হিঁদুয়ানি'-র মধ্যে চলে যাচ্ছেন। কেউ কেউ এতে অতি স্থূল প্রতীকোপাসনা বা পৌত্তলিক ভাব গন্ধ পেলেন। ক্রমেই তরুণ ব্রাহ্মদের মধ্যে তাঁর বিরুদ্ধে আন্দোলন দানা বেঁধে উঠল। কেউ কেউ তাঁর সংঘ ও সান্নিধ্য ছেড়ে দিয়ে চলে গেলেন। অবশ্য কিছুদিনের মধ্যেই এই উত্তাপ মন্দীভূত হয়ে আসে। কেশবেব ভক্তি ও প্রগতিশীল সমাজসংস্কারবোধ নবীন সমাজকে দীর্ঘদিন মাতিয়ে রেখেছিল। কিন্তু ১৮৭২ সালের দিকে কেশবেব ভক্তসমাজে আবার লোষ্ট্রপাত হল। কোনও বিষয় নিয়ে তার সঙ্গে তার এক ঘনিষ্ঠ ভক্তের দারুণ বিবাদ উপস্থিত হয় এবং শেষপযন্ত ব্যাপাব আদালত পর্যন্ত গড়ায়। কেশবচন্দ্রের অনুকূলে তার নিষ্পত্তি হলেও তাঁর বিরুদ্ধে একদল নবীন ব্রাহ্মেব প্রতিকুলতা বেড়েই চলল। শিবনাথ শাস্ত্রী হলেন এই উপদলের নেতা। ১২৮১ সালেব অগ্রহায়ণ মাসে (১৮৭৪) তাঁর সম্পাদনায় কেশববিরোধী নবীনদলের মুখপত্র 'সমদর্শী' মাসিকপত্র প্রকাশিত হল এবং এতে কেশবেব মত ও আচবণের প্রতিবাদ প্রকাশিত হতে লাগল। আবও নানা কারণে তাঁর সঙ্গে নবীনদলের প্রচ্ছন্ন বিরোধ ক্রমে ক্রমে দানা বেঁধে উঠতে লাগল। কিন্তু লোষ্ট্রপাত ক্রমে বজ্রাঘাতে পরিণত হল ১৮৭৮ সালের মার্চ মাসে। ব্রাহ্মসমাজের ইতিহাসে একে 'কুচবিহার পর্ব' বলে। ১৮৭৮ সালের ৬ই মার্চ

২৫. শিবনাথ শাস্ত্রী—রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ (নিউ এজ্ সংস্করণ), পৃঃ ২৪৬

কেশবচন্দ্রের জ্যেষ্ঠা কন্যা সুনীতি দেবীর সঙ্গে কুচবিহার-রাজের বিবাহ সংঘটিত হলে, কেশবের বিরুদ্ধে তাঁর গোষ্ঠীর কেউ কেউ প্রবল প্রতিবাদ করলেন। তখন তাঁর কন্যার বয়স তের বৎসরের সামান্য বেশী। এই বিবাহ ১৮৭২ সালের ৩ আইনের দ্বারা নিষ্পন্ন হয় নি বলে তরুণদল তাঁকে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের সম্পাদকের পদ থেকে অপসারিত করবার চেষ্টা করলেন। কিন্তু কেশবচন্দ্র পদত্যাগে সম্মত হলেন না। তখন তাঁর বিরুদ্ধপক্ষ ১৮৭৮ সালের ১৫ মে তারিখে কলকাতা টাউন হলে সমবেত হয়ে 'সাধারণ ব্রাহ্মসমাজ' প্রতিষ্ঠা করলেন—কেশবের সঙ্গে তাঁদের বিরোধের এইভাবে নিষ্পত্তি হল। শিবচন্দ্র দেব, শিবনাথ শাস্ত্রী, বিজয়কৃষ্ণ গোস্বামী, আনন্দমোহন বসু প্রভৃতি কেশববিরোধী ব্রাহ্মযুবকেরা সাধারণ ব্রাহ্মসমাজের পরিচালনার ভার গ্রহণ করলেন। কেশবচন্দ্রও অল্পদিন পরে 'নববিধান' বা 'New Dispensation' নামে নতুন নামে নিজপ্রভাবাধীন আর এক ব্রাহ্মসমাজের পত্তন করলেন এবং তার জন্য নতুন নিয়মকানুন তৈরী করলেন।[২৬] সে যাই হোক, ১৮৭৮ সালের মধ্যেই ব্রাহ্মসমাজ ভেঙে তিনখণ্ড হয়ে গেল—মহর্ষি-প্রভাবিত আদিব্রাহ্মসমাজ, কেশব-প্রতিষ্ঠিত নববিধান এবং নবীনদলের ভারতবর্ষীয় সাধারণ ব্রাহ্মসমাজ। ব্রাহ্মসমাজের ঐক্য ত্রিধাবিভক্ত হলে শিক্ষিতসমাজের ওপর এর

২৬. কেশবের ঘোর প্রতিবাদী শিবনাথ শাস্ত্রী তাঁর এই সময়ের আচরণ সম্বন্ধে এই মন্তব্য করেছিলেন: "ইহার কিছুদিন পরে (অর্থাৎ কুচবিহার বিবাহের পর) কেশবচন্দ্র তাঁহার নিজের বিভাগীয় সমাজের 'নববিধান' নাম দিয়া তাহার নূতন বিধি, নূতন সাধন, নূতন লক্ষণ, নূতন প্রণালী প্রভৃতি সৃষ্টি করিতে প্রবৃত্ত হইলেন; মহম্মদের অনুকরণে বিরোধিগণকে কাফের শ্রেণীর গণ্য করিয়া তাহাদের প্রতি কটূক্তি বর্ষণ করিতে লাগিলেন; এবং আপনার দলের শ্রেষ্ঠতা প্রতিপাদনের জন্য বিধিমতে প্রয়াসী হইলেন।" ('রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ', নিউ এজ্ সংস্করণ, পৃঃ ২৪৮)

প্রভাবও কিঞ্চিৎ হ্রাস পেতে আরম্ভ করল এবং বাংলার ধর্মজাগরণের আর এক পর্বের শুরু হল—এটির নাম দেওয়া দেতে পারে বঙ্কিমপর্ব। হিন্দুর পৌরাণিক সংস্কৃতির পুনরুত্থান এই পর্বের প্রধান বৈশিষ্ট্য—যাকে আচার্য ব্রজেন্দ্রনাথ শীল Hindu Revival বলেছিলেন।

বাংলার ধর্মচেতনায় ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের প্রভাব যে সুগভীর তা আর প্রমাণের অপেক্ষা রাখে না। কিন্তু বাংলা গদ্য সাহিত্যেও তাঁর জ্বলন্ত ভক্তি ও অধ্যাত্মানুভূতির এমন প্রত্যক্ষ স্পর্শ আছে যে, বাংলা সাহিত্যের সঙ্গে তার অঙ্গাঙ্গী সম্পর্ক সুদৃঢ়ভাবে প্রতিষ্ঠিত হয়েছে। তাঁর অসাধারণ বাগ্মিতা, সাময়িক পত্রে প্রকাশিত প্রবন্ধ-নিবন্ধ ও ভাষণ এবং 'জীবনবেদ', 'মহোৎসব', 'সাধুসমাগম', 'আচার্যের প্রার্থনা' প্রভৃতি পুস্তক-পুস্তিকায় তাঁর ভাবোন্মাদনাময় স্পর্শ সঞ্চারিত হয়েছে। অবশ্য "কেশবচন্দ্রই প্রথম বাংলা ভাষায় মিস্টিসিজ্‌ম আনয়ন করেন" এই মন্তব্য সম্বন্ধে বিতর্কের অবকাশ থাকলেও "তিনি ছিলেন ভাষা-শিল্পী—নূতন শব্দপ্রণয়নে ছিল তাঁহার অশেষ দক্ষতা",[২৭] তা অবশ্যই স্বীকার করতে হবে। ধর্মচিন্তায় প্রবলভাবে ভাবাবেগ ও ব্যক্তি-চিত্তকে মিশ্রিত করে, তিনি একটি বিশিষ্ট গদ্যরীতির প্রবর্তন করেছিলেন, সেকথা তাঁর 'জীবনবেদ', 'সাধুসমাগম' প্রভৃতি গ্রন্থ থেকেই বোঝা যাবে। এখানে তাঁর স্বকীয় বৈশিষ্ট্যসম্পন্ন কয়েকটি গদ্যানুচ্ছেদ উল্লেখ করা যাচ্ছে :

১. "কেহ কোন কীর্তি রাখিতে চাও, কেহ প্রচারক হইবে মনে কর, কেহ ব্রত লইয়া লোকের মঙ্গল করিবে, এরূপ যদি মনে করিয়া থাক কিছুদিনের জন্য একবার বনে যাইতে হইবে। দ্বিজ হইতে চাও, একবার দণ্ডধারী হইয়া অন্ততঃ কয়েকপদ ঘুরিয়া আসিতেই হইবে। এই যে উপনয়নসংস্কারের

২৭. শ্রীযোগেশচন্দ্র বাগলের 'কেশবচন্দ্র সেন' থেকে উদ্ধৃত

ব্যবস্থা হিন্দুরা করিয়া রাখিয়াছেন, ইহার উপকার আমা-দিগকে লইতে হইবে। যদি দ্বিজ হইবাব বাসনা কর, ঈশ্বরের হাতে যদি আপনাকে দেখিতে চাও, অন্তবেব ভিতর যে জন্তু আছে, তাহাকে মাবিতে হইবে, কুপ্রবৃত্তি সকলকে তাড়াইতে হইবে। কিছুদিন শোকেব অশ্রু পড়িবে, মড়মড় কবিয়া হৃদয়েব হাড় ভাঙিবে, অবশেষে চমৎকাব ভাগবতী তনু লাভ হইবে। বাঁচিতে যদি প্রয়াস কব, একবাব মব। ঈশাব ন্যায়, বুদ্ধেব ন্যায়, শ্রীগৌবাঙ্গের ন্যায় কষ্টযন্ত্রণার মধ্যে ফিবিয়ে এস।" ( 'জীবনবেদ' )

২. "শাক্য, সর্বত্যাগী হইয়া তুমি কি দেখিলে? তুমি কি পাইলে ? বৈবাগ্যমন্ত্রেব গুরু, কি তুমি অনুভব কবিলে? বল, হে শাক্য, কি সাধনে তুমি বৈবাগ্যবত্ন পাইলে। তোমাব যে এতবড় বাজ্য ছিল, অনায়াসে তুমি তাহা পবিত্যাগ কবিলে ! কিরূপে তোমাব মনে এত তেজ হইল ? বিশ্বজননী যখন তোমাব সৃজন কবিলেন, তখন তোমাব প্রাণেব ভিতব এমন কি বিশেষ পদার্থ প্রবিষ্ট কবিয়া দিযাছিলেন, যাহাতে তুমি সকল বৈবাগীদিগের উপবে উচ্চ সিংহাসন লাভ কবিলে ?···হে শাক্য, হে বৈবাগ্যেব অবতাব, হে হবিসন্তান, বল, তোমাব জীবনবৃত্তান্ত বল, তোমাব প্রাণের ভিতরে নির্বিকাব হরি কি অপূর্ব চিত্তবঞ্জক সমগ্রী বাখিয়া দিয়াছিলেন।" ('সাধুসমাগম')

৩. "পৃথিবীতে থাকিলেই অমুকের পায়বা, কলিকাতার পায়রা, কোন্নগরের পায়রা, ফরাসডাঙ্গার পায়রা গণনা করা যায়। আকাশে ভেদাভেদ নাই, সব একাকার। গ্রামে থাকিতে গেলেই দাগ দিবে। তুমি বাঙালী কালো, তুমি

কাফ্রি আরো কালো, তুমি ইংরেজ সাদা। কিন্তু আকাশের সব এক। চিদাকাশে পায়রা-আত্মা উড়িল, জ্ঞানসূর্যের আলোকে উহা ক্রমাগত উড়িতে আরম্ভ করিল। যোগী হইয়া বিহঙ্গ সকল উড়িতেছে। হিংসা, নিন্দা নীচে, চিন্তা দুর্ভাবনা পৃথিবীতে, কাম, ক্রোধ, স্বার্থপরতা মাটিতে বাস করিলেই হয় ; আকাশে এসব কিছুই নাই। অতএব পায়রা হও দেখি, যোগবলে আকাশে উড় দেখি ? আমাদের যোগিগণ পাখী হইতেন, ধ্যান-সমাধিতে চিদাকাশে উড়িয়া যাইতেন। আমার মন-পাখীও উড়িয়া গেল।" ('মাঘোৎসব : পায়রা উড়ান' )

এ ভাষার আবেগ, সাত্ত্বিকতা ও গভীর তাৎপর্য বাংলা নিবন্ধ-সাহিত্যের একটা বিচিত্র দিক খুলে দিয়েছে। ব্রহ্মানন্দের চরিত্র ও মন এই উক্তির মধ্যে দর্পণে-প্রতিফলনের মতো প্রকাশ পেয়েছে। এই রীতির সঙ্গে বিরাট পৌরুষের বীর্যোত্তাপ সঞ্চারিত হলে এটি একটি অভিনব রসরূপ লাভ করিতে পারত, যার বিশিষ্ট পরিচয় স্বামী বিবেকানন্দের কোন কোন গদ্যরচনায় ফুটে উঠেছে।

কেশবচন্দ্রের প্রভাবের পর বঙ্কিমচন্দ্রের গৌরবের দিন শুরু হল। হিন্দুর পৌরাণিক ঐতিহ্য, যা এতদিন খ্রীস্টান মিসনারী ও ব্রাহ্মগোষ্ঠীর দ্বারা আক্রান্ত হয়েছিল, তার আবার সুদিন এল। এই সময়ে পাশ্চাত্য দেশেও ভারতের পুরাণ, স্মৃতিসংহিতা, মহাকাব্য, ধর্মশাস্ত্র, ষড়দর্শন প্রভৃতি নিয়ে গবেষণা শুরু হয়েছিল। ফলে ভারতীয় ঐতিহ্যের যে অংশের প্রতি এতদিন ধরে শিক্ষিত বাঙালীরা বিশেষ প্রসন্ন ছিলেন না, সেই পুরাণ ও মহাকাব্যকেন্দ্রিক আদর্শকে সশিষ্য বঙ্কিমচন্দ্র নবপ্রবুদ্ধ চিদাত্মক প্রবণতা ও মানব-হিতবাদের আদর্শে নতুন দৃষ্টিকোণ থেকে বিচারবিশ্লেষণ শুরু করলেন ; অনৈসর্গিকতা ও ভাবাবেগের উন্মত্ততা পরিহার করে তাঁরা বিশুদ্ধ যুক্তিবুদ্ধির নিরিখে

শাস্ত্রবিচারে প্রবৃত্ত হলেন এবং ভগবান বাসুদেবের মানবাদর্শকে যুগ-ধর্মের দ্বারা শোধন করে নিয়ে ভাগবতী চেতনা ও নব্য-মানবতাবাদকে ( neo-humanism ) গীতাতত্ত্বের সঙ্গে মিলিয়ে দিলেন। তারপর দক্ষিণেশ্বরের মহাসাধকের সন্তানেরা—বেদান্তকেশরী বিবেকানন্দ, মহাতাপস অভেদানন্দ প্রভৃতি অগ্নিহোত্রীর দল ভারতেব মনে এমন দিব্যদাহ সৃষ্টি করলেন যে, অগ্নিগর্ভ শমীশাখার প্রতি তন্তুতে বহ্ন্যুৎসব শুরু হয়ে গেল, তার স্পর্শ সঞ্চারিত হল বাংলার জীবন ও সাধনায়, বাঙালীর ভাষা ও সাহিত্যে। সে অন্যযুগের কাহিনী, অন্যভাবের ইতিহাস।

শরৎ-সাহিত্য সম্বন্ধে সপ্রশংস বক্তব্য বুদ্ধিজীবী মহলে উপহসিত হলে বিস্ময়ের কারণ নেই। বাঙালীর আত্মনিন্দা অনেক সময় ব্যসনে পরিণত হয়। বিশেষতঃ বর্তমান কালের সাহিত্য-রসিকেরা প্রাক্তনের প্রতি প্রায়শঃই উন্নাসিক ঔদাসীন্য অবলম্বন করে থাকেন। তাঁদের মতে যা কিছু অধুনাতন, তাই-ই গ্রহণযোগ্য, যা কিছু ভূতকালের অন্তর্ভুক্ত, তাই ই উপহাসের বিষয়। সম্প্রতি রবীন্দ্রনাথকেই নস্যাৎ করে দেবার সর্ববিধ আয়োজন করা হয়েছে, সুতরাং শরৎচন্দ্রকে অবহেলার দ্বারা উড়িয়ে দেওয়াই তো স্বাভাবিক। ট্র্যাডিশন ও এস্‌টাব্‌লিশমেন্টের ঘোর বিরোধী 'ক্ষণভঙ্গবাদী' রসিকেরা পিছন ফিরে তাকাতে গররাজি, হাতে-হাতে নগদবিদায়ের প্রতি তাঁদের অপরিসীম আকর্ষণ। ইদানীং শরৎচন্দ্র সম্বন্ধে আলোচনা তাঁদের কাছে ভাবালুতা বলে মনে হবে। তাই তাঁরা বলেন, শরৎ-সাহিত্য বুদ্ধিমান পা ককে আনন্দ দিতে পারে না। সুলভ আবেগ, সহজ করুণরস, মধ্যবিত্ত সমাজের দু'চারটে গলদ নিয়ে ভাবাবেশের অতিরেক—আর যাই হোক উচ্চ শ্রেণীর সাহিত্য নয়। দ্বিতীয়তঃ, তাঁদের মতে শরৎচন্দ্র বিশ শতকের গোড়ার দিকের মধ্যবিত্ত সমাজের যে ক্ষয়িষ্ণু চিত্র এঁকেছেন, তা দেশ ও কালের দ্বারা এতটা সীমাবদ্ধ যে, বাংলার বাইরে এবং একাল ছাড়া অন্যকালে তার কদর হওয়া দুরূহ। কথাটার যথার্থ অর্থ কি আলোচনা করা যাক।

শরৎ-সাহিত্য চোখের জলের সাহিত্য। সহজিয়া জীবনের করুণ রসের প্রাচুর্য তাঁর জনপ্রিয়তার তুরুপ। তিনি গার্হস্থ্য জীবনের বিশ্বাসযোগ্য আবেগবহুল রেখাচিত্র এঁকে সাধারণ পাঠক: কিশোর-কিশোরী এবং

গৃহিণীদের প্রচুর চোখের জল বর্ষণ কবিয়েছেন। কিন্তু ট্র্যাজেডির গভীর বেদনা তিনি কি আঁকতে পেবেছেন? পেবেছেন দুঃখ-দুর্ভর জীবনেব অন্ধকার-শীতল গ্লানিকে ফুটিয়ে তুলতে? তাঁর সাহিত্যে মহৎ বিরাট কিছু আমবা পেযেছি কি?

কথাটা মিথ্যে নয়। বাস্তবিক বঙ্কিম-ববীন্দ্রনাথেব মতো কল্পনাব উৎসাব তাঁব আয়ত্ত হয় নি, গল্প কাহিনীব প্লট-গঠনও চিক্কণতার পরিচয় দেয় না, চবিত্রগুলিও নিতান্ত পাঁচাপাঁচি মানুষ। হয় বালবিধবা, আব না হয় কুলত্যাগিনী মেয়েব দুটি-চাবটি অশ্রুসজল প্রতিবাদ, কিংবা পল্লী-বাংলাব প্রতিদিনেব পাঁচালী, ভবঘুবে, কর্মহীন, অবসন্ন, স্ত্রীলোকেব অঞ্চলস্থ গোটাকতক পুরুষচবিত্র—এই নিয়েই তো তাঁব কাববাব। সুতবাং তাঁব সাহিত্য সম্বন্ধে এত কি ব্যাখ্যা-ব্যাখ্যানের প্রযোজন?

শরৎ-সাহিত্যে ভাবাবেগ আছে, বেদনাব করুণবসেব স্নিগ্ধ ছবি আছে, সমাজ ও সংস্কাবেব পীড়নে ক্ষতবিক্ষত নব-নাবীব বক্তাক্ত বর্ণনাও যে নেই তা নয়। কিন্তু এতেই কি তাঁর বক্তব্য শেষ হযে গেল? এ-কথা মনে রাখতে হবে, শবৎচন্দ্র প্রচাবেব হাতিয়াব বেঁধে গণসেবায় কোমব বেঁধে অবতীর্ণ হন নি, বা সমাজ সংস্কাবেব বাসনায় সমাজতত্ত্বেব বই ঘেঁটে উপন্যাস লেখবার জন্য ব্যাকুল হন নি। তাঁর সমগ্র সাহিত্যের মূল কথা, মানুষের ছোটখাট সুখদুঃখ, আব বেদনাময় জীবনকথা—যে জীবন বৃহৎ মহৎ বিশাল নয়। মানুষের তুচ্ছাতিতুচ্ছ জীবনেব বিবর্ণ পাতায় যে এত অশ্রুলবণাক্ত আবেগ লুকিয়েছিল, তা কে জানত? ছোট ছোট ব্যথা-বেদনা, দুঃখ-লাঞ্ছনাব মধ্য দিয়ে প্রতিদিনের চেনা মানুষ যে কি রকম অচেনা হয়ে ওঠে, তা তাঁর গল্প-উপন্যাসে বোঝা যাবে।

ইদানীং আমরা কথাসাহিত্যের কাহিনীকে বুদ্ধির জারকরসে ডুবিয়ে ডুবিয়ে ভোগ করতে ভালবাসি। কিন্তু যতই মননকে প্রাধান্য দিই

না কেন, আমরা অনেকেই অল্পাধিক আবেগধর্মী। যে-আবেগ নিছক রোমান্টিক অশরীরী ভাবপ্রবণতা নয়,—যা তীব্র বেদনা ও কষ্টের ওপর ভিত্তি করেছে, তা শিক্ষিত-অশিক্ষিত পাঠকের অন্তরে ঘা দেবেই। হোক সে কাহিনী দুর্বল, চরিত্রগুলি নিতান্তই সাধারণ—তবু যথার্থ দুঃখ-বেদনার কথা মহৎ বৃহৎ না হলেও পাঠকের অন্তবে আকর্ষণ করে থাকে।

কৌতূহল, সজাগ বুদ্ধির ঔৎসুক্য, সমাজতত্ত্বেব নানা কথা, মানবমনের গভীর তলায় শায়িত নানা প্রবৃত্তির প্রতীকদ্যোতনা—ইত্যাদি অভিনব ব্যাপাবে আমরা চমৎকৃত; তাই আধুনিক পাঠক বলবেন, শরৎ-সাহিত্য নেহাৎ আবেগতরল গল্পকথা মাত্র। কিন্তু আমাদের মনে হয়, পাঠক যখন মুগ্ধ ভাবে কোন গ্রন্থের মধ্যে ডুবে যায়, তখন সে যেন তাব হারানো কৈশোবেই ফিরে যায়। তখন তাব সজাগ বুদ্ধির বাঁধন শিথিল হয়ে পড়ে। সে মুগ্ধভাব কেটে গেলে অবশ্য পাঠক বুদ্ধি দিয়ে বিচাব করতে বসে। কিন্তু সেই যে পাঠকচিত্তেব চিত্রার্পিত মুগ্ধতা, জন্মান্তরীণ সুখ-স্বপ্নের মতো একটা মৃদু স্নিগ্ধ বর্ষণক্লান্ত অপবাহ্নেব কম্পন—শরৎ-সাহিত্য আধুনিক কালের যুগসচেতন পাঠককে সেই হাবানো কৈশোরেব জাতিস্মব মুহূর্তে নিয়ে যায়। পাঠক নিজেকে নতুন ক'রে শরৎচন্দ্রের গল্পের মধ্যে আবিষ্কার করে।

সুখপাঠ্যতা এবং অনায়াস-রসভোগ যদি কথা-সাহিত্যের বড় গুণ হয়, তা হলে শরৎচন্দ্র নিশ্চয় শ্রেষ্ঠ গুণী। গল্প জমাবার এমন কৌশল, পরিচিত জীবনকে একটু মোচড় দিয়ে এমন বিচিত্র করে তোলার নিপুণতা এবং সাধারণ আবেগকেই পাঠকের অন্তরে প্রবেশের চাবিকাঠি স্বরূপ ব্যবহার করা ইদানীন্তন অন্য কোন কথা-সাহিত্যিকের মধ্যে বড় একটা দৃষ্টিগোচর হয় না। সমাজ সম্বন্ধে শরৎচন্দ্রের অভিমত, লাঞ্ছিত মানুষের প্রতি তাঁর হুইটম্যান বা ডস্টয়ভ্‌স্কি-সুলভ সহানুভূতি, এসব কথা তাঁর সম্বন্ধে আমরা অনেক বলেছি এবং

শুনেছি। প্রতিদিনের সাধারণ সামান্ত ব্যাপারকে মজলিসী গল্পের আধারে পরিবেশন করে পাঠক, লেখক এবং গ্রন্থে বর্ণিত চরিত্রের একীকরণের কৌশল আমরা জানি, একটু বেশী মাত্রায় জানি। তবু পাঠক-মহলে শরৎচন্দ্রের জনপ্রিয়তা এখনও প্রবল কেন? এটা বাঙালীর 'দুর্মরতম কুসংস্কার' বললে উচ্চতর রসবোধের পরিচয় দেওয়া হয় বটে, কিন্তু পাঠকের প্রতি বোধ হয় সুবিচার করা হয় না। সাধারণ পাঠকই উপন্যাস-কারবারীর লক্ষ্মী, রসজ্ঞ পাঠক 'কোটিকে গোটিক হয়'। করাঙ্গুলিতে গণনীয় উচ্চতর পাঠকের জন্মই কেবল কথা-সাহিত্যের ভিয়েন বসালে অচিরে কারবারীকে দেউলে হতে হবে। তাই শরৎ-সাহিত্যের পৃষ্ঠপোষক ও গ্রাহক—সাধারণ পাঠককে গালি না দিয়ে শরৎচন্দ্রেব গল্প ও উপন্যাসের মর্মকথাটি বুঝতে চেষ্টা করা উচিত। কি সেই সাহিত্য, যা আধুনিক কালের রঙবেরঙের উপন্যাসের স্তূপাকার সমারোহ সত্ত্বেও পাঠকের মনে এখনও ঢেউ তুলতে পারে? শিল্পকলার মারপ্যাঁচ ছেড়ে দিয়ে সহজ দৃষ্টিতে শরৎ-সাহিত্য বিচার বিশ্লেষণ করলে দেখা যাবে, মানুষের অন্তরের গোপন কথাটি শরৎচন্দ্র ধরতে পেরেছিলেন, আর তাকে সহানুভূতির রঙে চিত্রিত করেছিলেন, বিবর্ণ বাস্তবের চারদিকেও রোমান্স ও করুণ রসের আবরণ টেনে দিয়েছিলেন—যে করুণ রসকে প্রকাশ্যে আমরা উপহাস করলেও মনে মনে তার হাত থেকে আত্মরক্ষা করতে পারি না। মানুষের হৃদয়বৃত্তি যেদিন ক্যান্সার জাতীয় ব্যাধি বলে গণ্য হবে, আবেগ মানসিক বৈকল্যের চিহ্ন বলে নির্দিষ্ট হবে, সেদিন শরৎ-সাহিত্যের মতো পৃথিবীর বারো আনা সাহিত্যের সমাধি হয়ে যাবে। কিন্তু এখনও সেদিন আসতে কিঞ্চিৎ বিলম্ব আছে, এবং এখনও পাঠককে শরৎ-সাহিত্যে দেবদাস, সতীশ, সুরেশ, শ্রীকান্ত, চন্দ্রমুখী, সাবিত্রী, অচলা, রাজলক্ষ্মীর সুখ-দুঃখের অংশভাগী হতে হয়।

শরৎ-সাহিত্যের আয়ুষ্কালের পরিধি নিয়ে সম্প্রতি কেউ কেউ সামুদ্রিক বিদ্যার চর্চা আরম্ভ করেছেন। এঁরা ভবিষ্যদ্বাণী করছেন—শরৎ-সাহিত্য একান্ত ভাবে দেশকালের অধীন, সুতরাং এই উদ্বেল সমাজ-সমস্যার সমাধান হলে এ সাহিত্যের কানাকড়ির মূল্যও থাকবে না। উপরন্তু এতে একটা বিশেষ সময়ের বাঙালী-সমাজের কথাই প্রাধান্য লাভ করেছে, সুতরাং এ সমাজের বাইরে এর কদর হওয়া দুরূহ। শরৎ-সাহিত্যের পুনর্বিচারের ভূমিকা নিয়ে নতুন যুগেব সমালোচক বলছেন যে, শরৎ-সাহিত্য এ যুগের বাংলা দেশে জনবল্লভতা লাভ করলেও, গ্রন্থে বর্ণিত সমাজ ও পাবিবারিক কাহিনীগুলি এমন ভাবে বাঙালী-শিলমোহর করা যে, অন্যত্র এব জনপ্রিয়তা হওয়া সম্ভব নয়। এ সমস্ত মতামত যে যুক্তিসহ নয়, তাব প্রমাণ সাম্প্রতিক ভারতীয় সাহিত্যে শরৎচন্দ্রের অসাধাবণ জনপ্রিয়তা। ভারতের উত্তর-দক্ষিণ-পূর্ব-পশ্চিম, আর্যভাষা ও দ্রাবিড়ভাষা—সর্বত্র শবৎ-সাহিত্য অনূদিত হয়েছে, শবৎ গ্রন্থাবলীব নানা খণ্ড হিন্দী তামিল প্রভৃতি ভাষায় প্রকাশিত হয়েছে, শবৎ-সাহিত্যের স্বরূপ, শবৎচন্দ্রেব জীবন ও সাহিত্য-সাধনা, তাঁর পত্রাবলী প্রভৃতি নানা খুঁটিনাটি তথ্য প্রধান প্রধান প্রাদেশিক ভাষায় একাধিকবার অনূদিত হয়েছে। এখনও ভারতের নানা প্রাদেশিক ভাষায় শরৎ-গ্রন্থ 'বেস্ট্ সেলার'। বহু সাহিত্যিক, ঔপন্যাসিক, কথাকাব—তা তিনি উত্তরাপথ বা দক্ষিণাপথ, যে ভাষাভাষী হোন না কেন, নানা দিক দিয়ে শরৎচন্দ্রের দ্বারা প্রবুদ্ধ হয়েছেন। শরৎচন্দ্র যদি সঙ্কীর্ণ বাঙালীয়ানার বাতায়ন থেকে জীবনকে দেখতেন, তা হলে কাশী-কোশল, কলিঙ্গ-কেরলে তাঁর এত ভক্ত দেখা যায় কেন? বাঙালীর ঘরের গল্প গুজরাটী পাঠককে মুগ্ধ করে কেন? কেনই-বা তামিলভাষী পাঠক বিনিদ্র রাত্রিতে তেল পুড়িয়ে শরৎচন্দ্রের বাঙালী সমাজ ও পরিবারের গল্প পড়েন? ভারতের বাইরেও তিনি কি সাহিত্যিক হিসেবে অজ্ঞাতকুলশীল? ইংরেজ-ফরাসী-ইতালী

ভাষায় তাঁর গ্রন্থের তর্জমার কথা কেই-বা না জানে? শরৎ-সাহিত্য বাঙালী-জীবনের সাহিত্য তাতে সন্দেহ নেই, যেমন হার্ডির সাহিত্য ইংরেজ-জীবনের সাহিত্য। কিন্তু বিশেষের আধারেই তো নির্বিশেষের পরিবেষণ সাহিত্যের প্রধান লক্ষণ। অলঙ্কার শাস্ত্রে যাকে 'সাধারণী-করণ' বলে, তাই হচ্ছে সাহিত্যের একটা আদিম বৈশিষ্ট্য। শরৎচন্দ্র বিশেষ দেশ-কালের আধারে, বাঙালী সমাজ-পরিবারের বাঁধা ছকে কাহিনী গ্রন্থন করেছেন বটে, কিন্তু তার একটা দেশ-কালাতীত প্রভাবও আছে। কালাতীত কিনা তা অবশ্য বলা সহজ নয়। কারণ আজকে আমরা বর্তমান কালসত্তার সহব্যাপী। আগামী কাল মানুষের রূপ, রীতি ও রুচির পরিবর্তনে কোন্ সাহিত্য ধোপে টিঁকবে তা এখন বলা যায় না।

শরৎচন্দ্র শুধু অবক্ষয়ী বাঙালী-সমাজে বন্দী হয়ে নেই, বৃহত্তর ভারতবর্ষে ছড়িয়ে আছেন নানা ভাষার মধ্যে, নানা জনের হৃদয়ে—এই জন্যই তাঁকে আমরা বাঙালী-জীবনের পাঁচালীকার বলে শুষ্ক প্রণাম ক'রে বিদায় দিতে পারি না। হোমরের মহাকাব্যের প্রভাব একযুগের গ্রীসে-রোমে যে-রকম ছিল, আজকের বিশ্ব-সমাজে সে-রকম নেই। সমকালীন হোমর আজ হারিয়ে গেছেন, তিনি এখন বিশ্বকালীন হয়ে উঠেছেন। কবিগুরু বাল্মীকি ও প্রাজ্ঞ বেদব্যাসের মহাকাব্যেও তাঁদের যুগ-মানসই প্রাধান্য পেয়েছিল, তবু এ-কালের পাঠক তার থেকে শান্তি ও সান্ত্বনা সংগ্রহ করেন কি করে? প্রত্যেক যুগের সাহিত্য সেই যুগের ও সেই দেশের হয়েও যুগান্তরকে অবধারণ করতে পারে, অন্য দেশকে বন্ধু বলে কাছে টেনে নিতে পারে। শরৎ-সাহিতে এই গুণটি নিশ্চয় আছে, তা নইলে অন্য ভাষাভাষী অঞ্চলে তাঁরা এত জনপ্রিয়তা কেন? বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ, দ্বিজেন্দ্রলাল রায় এবং শরৎচন্দ্র—এঁদের গ্রন্থই অবাঙালী পাঠকের বিশেষ পরিচিত, তার মধ্যে শরৎচন্দ্রের ভক্তের সংখ্যাই সর্বাধিক। একথা সত্য বলে

মনে হবে, যদি কেউ বাংলাব বাইরেব কোন বড় বেলস্টেশনে বইয়ের দোকানে দাঁড়িয়ে ক্রেতাদেব বই কেনা লক্ষ্য কবেন। ইদানীং সস্তা হিন্দী পকেটগ্রন্থেব দৌবাত্ম্যে অবশ্য যথার্থ গল্প-উপন্যাসেব কাটৃতি কমে গেছে, কিন্তু শবৎ-সাহিত্যেব অনুবাদ-গ্রন্থগুলিব জনপ্রিয়তা কিছুমাত্র খর্ব হয নি। একেই বলে বহুব মধ্যে বেঁচে থাকা। অবশ্য জনপ্রিয়তাকে যদি সাম্প্রতিক সমালোচক 'ভাল্‌গাব' বলে পবিত্যাগ কবতে চান, তা হলে আমবা নাচাব। সূক্ষ্ম স্থূল যাই হোক না কেন, জনপ্রিয়তা সাহিত্যেব শেষ আপীল। সেই আদালতে শবৎচন্দ্র জয়ী হয়েছেন।

বর্তমান বাংলা কবিতার পাঠক হিসেবে কতকগুলি জটিল প্রশ্নের সামনে এসে বাধ্য হয়ে তূষ্ণীম্ভাব অবলম্বন করতে হয়েছে। এই শতকের তিরিশ বছব পার করে বাংলা কবিতা এমন নতুন রূপ-রীতি ও মনন নিয়ে আবির্ভূত হয়েছিল যে, সে যুগেব কাব্যরসিকেরা নবজাতককে প্রশংসাব শঙ্খধ্বনি করে বরণ করে নিতে বিশেষ উৎসাহী হন নি। এই অদ্ভুত বাক্‌পুঞ্জের প্রায়-অবোধ্য শব্দসজ্জা কাবো কাবো কাছে শবশয্যা বলেই মনে হয়েছিল। তখন রবীন্দ্র-প্রভাবেব সম্মোহন-জাল ছিঁড়ে 'নতুন কিছু কবা'ব মতো অভিনব কাব্যকল্প সৃষ্টির চেষ্টা চলছিল। তিবিশ সালেব পব প্রায় আরও তিরিশটা বছব গড়িয়ে গেল। একদা যাব স্খলদ্ পদচারণা হাসির কারণ হয়েছিল, এখন সেই আধুনিক বাংলা কবিতা শুধু যৌবনের দার্ঢ্য নয়, প্রবীণতার পক্ককেশী মনন-ধর্ম লাভ করে সাহিত্যসত্রের পংক্তিভোজে নিজের যথাযোগ্য ঠাঁই করে নিয়েছে। রবীন্দ্রনাথের ছায়াতলে বসে যে সমস্ত উপগ্রহের দল নির্ভর-কাব্যের বাঁধা পথে প্রথাসিদ্ধ রৌদ্র সেবন করছিলেন, তাঁরা বিপদের গুরুত্ব বুঝতে পারলেন। বুঝলেন—রবীন্দ্র-প্রভাবকে স্বীকার করে এবং অনুসরণ করে কাব্য লিখবার নিরাপদ দুর্গে এই আধুনিক কবিদের গোলাবর্ষণ শুরু হয়ে গেছে। তাই সাবেকী দল কখনও সুলভ ভাবালুতা, প্রকৃতি-তন্ময়তা—কখনও-বা বয়ঃসন্ধিকালের অপক্ক প্রেম বা স্বাদেশি-কতার সুসহ উত্তাপ সৃষ্টি করে কিছুকাল পাঠকসমাজের চিত্তবৃত্তি নিজের কক্ষে টানবার চেষ্টা করেছিলেন। কিন্তু 'যৌবন জলতরঙ্গ রোধিবে কে?' তাই এঁদের মধ্যে যাঁরা সুপাচ্য হৃদ্‌বৃত্তির সঙ্গে

দুষ্পাচ্য বুদ্ধিবৃত্তির কিঞ্চিৎ চর্চা করছিলেন, তাঁরা অবলীলাক্রমে পথ বদলালেন। তরুণ কবিদের বাক্‌রীতিকে চুলের কলপের মতো তাঁরা আপন-আপন ধূসর প্রত্যয়ের ওপর লেপন করলেন—যার ছোপ এক ধোপেই খসে পড়ল। তরুণ কবির দল দেশের-দশের গালমন্দে ভাঁড়ার বোঝাই করে এবং সম্ভবতঃ কিছু উৎসাহিত হয়ে চতুর সম্পাদক এবং নিরীহ পাঠকের বুক চাঁদমারি করে চটকদারী কাব্য-শায়ক নিক্ষেপ করতে লাগলেন। রবীন্দ্রনাথ গতায়ু হলেন। মোহিতলাল-যতীন্দ্রনাথ নতুন পথের দিশারী হয়ে এলেও ধ্রুপদ-খেয়ালের খেয়াতরী বেয়েই সারস্বত তীর্থে ভিড়লেন। কলেজে-পড়া ছাত্রের দল তাঁদের মধ্যে নতুন জীবনবাদ এবং অভিনব বাক্‌প্রয়োগ-রীতি লক্ষ্য করে প্রশংসায় পঞ্চমুখ হয়ে পড়ল। কিন্তু প্রথম মহাযুদ্ধের পরবর্তী ইংরেজী কাব্যরসের গঙ্গোদকে যাঁদের ডেকাডেন্ট্ যুগের চিত্তমালিন্য দূরীভূত হয়েছিল তাঁরা নবীন কবিদের মাঙ্গলিক রচনা করলেন। পত্র-পত্রিকায় আধুনিক কবিতা আসর জাকিয়ে বার দিয়ে বসল, ক্ষীণতনু কাব্যগ্রন্থগুলি প্রকাশিত হতে লাগল, কারো কারো কাব্য-সঙ্কলনও পাঠকের কাছে সহজে ধরা দিল, পাঠককে আর সাময়িক পত্রিকার খিড়কির পথে আড়ি পাততে হল না। জীবনানন্দের আকস্মিক মৃত্যু আধুনিক বাংলা কবিতাকে মৃত্যুঞ্জয় করল। অধুনা পুরাতন কবিগোষ্ঠীর কবিতা ও কবিতাপুস্তক বিসর্জনান্তে প্রতিমার কাঠামোর মতো কোনক্রমে আত্মরক্ষা করছে, আত্মহত্যা করলেও তাদের সদ্‌গতির অভাব হত না।

বাংলা কাব্য নতুন পথে পদচারণায় সিদ্ধকাম। গত তিন দশকের মধ্যে কবিতার বস্তু-উপাদান, ভাব-সংবেগ, শব্দকল্প, প্রতীকতা,—এক কথায় কাব্যের বহিরঙ্গ ও অন্তরঙ্গ, উভয়ের মধ্যেই বিপ্লবী পরিবর্তন ঘটে গেল। নবীনদের গুরুস্থানীয় কোন কোন কবি রবীন্দ্র-পক্ষচ্ছায়া ত্যাগ করে উচ্চ:জয়ধ্বনি সহ অনভ্যস্ত পথে নামবার ঘোষণাপত্র পাঠ

করলেও তাঁরা উনিশ শতকী রোমান্সকে পুরোপুরি ত্যাগ করতে পারলেন না। লাভের মধ্যে হোল, রবীন্দ্রনাথের সহস্রাংশু-বর্ণাঢ্য রোমান্সের স্থলে অসুস্থ মনোবিকার-জাত 'মরবিড' ধূসরতা নতুন রোমান্সের ভাবমণ্ডল রচনা করল। আর একদল কবি চিত্তগহনের সুখসুপ্ত অবচেতন কামনাগুলিকে বিদেশী পুরাণ-কোরান বিজ্ঞান-ইতিহাসের চটকদারী যুক্তির লেবেল দিয়ে সাম্প্রতিক হবার সবিশেষ চেষ্টা করলেন। কেউ-বা হাতুড়ি-হাতিয়ার আর রক্তধ্বজ বহন করে গণদেবতার বস্তি-যজ্ঞশালায় ব্রাত্যস্তোম মন্ত্র পাঠ আরম্ভ করলেন। এঁরা যে বাক্‌রীতি অবলম্বন করলেন, যে ভাষা ও ছন্দ ব্যবহার করলেন—বক্তব্যকে যেভাবে কৌটিল্যের প্যাঁচ দিয়ে ঘোরালো করে তুললেন, তাতে হৃদয়প্রবৃত্তি নামক প্রাক্তন কুসংস্কারের তো কথাই নেই, এমনকি সজ্ঞান চিত্তপ্রবৃত্তি পর্যন্ত অনেক সময় এঁদের মানস-সরোবরের থৈ পায় না। অর্থাৎ আমরা গত এক শতাব্দী ধরে মধুসূদন থেকে রবীন্দ্রনাথ পর্যন্ত বাংলা কাব্যের যে ঐতিহ্য সৃষ্টি করেছিলাম, এই নব-কালাপাহাড়দের কলমের খোঁচায় তার জীবনান্ত হবার উপক্রম হল।

তাতে ক্ষোভের কারণ নেই; পরিবর্তন জীবধর্ম, সাহিত্যেরও ধর্ম। যুগভেদে সাহিত্যের রীতি বদল হয়, বিষয়বস্তুরও রূপান্তর ঘটে। বাংলা কাব্য যদি রবীন্দ্রভাবমণ্ডল পরিত্যাগ করে নতুন পথের সন্ধান করতে পারে, তবে তাতে তার প্রাণের লক্ষণই ফুটে উঠবে। কিন্তু সাধারণ পাঠক হিসেবে সাম্প্রতিক বাংলা কবিতার রসাস্বাদনের পক্ষে প্রায়শঃই যে বাধাগুলি পেয়েছি, এখানে সংক্ষেপে তা নিবেদন করি। প্রথমে, এমন চিত্রকল্প, ভাবানুষঙ্গ, শব্দপরম্পরা এঁরা ব্যবহার করে থাকেন যে, যে-পাঠকের কাব্যপ্রতীতি সাধারণ বোধের দ্বারা নিয়ন্ত্রিত তাঁর পক্ষে এই শব্দকল্পদ্রুম থেকে রসফল পেড়ে নেওয়া বড় একটা ভাগ্যে ঘটে না। এ যেন চক্রচারী তান্ত্রিকগোষ্ঠীর গূঢ়ার্থবাহী বীজমন্ত্র

—'ওঁ হিলিহিলিং, ওঁ কিলিকিলিং'। চক্রে না বসলে যেমন তন্ত্রের অদ্ভুত বীজমন্ত্রগুলির তাৎপর্য বোঝা যায় না, ঠিক তেমনি এঁদের রসগোষ্ঠীর অন্তর্ভুক্ত না হলে এই সমস্ত আপাতঃ-অর্থহীন বাক্‌পুঞ্জের স্বরূপ বোঝা যায় না। অবশ্য সাহিত্যের কালাপানিতে ডুব দিয়ে মুক্তা লাভের সম্ভাবনা থাকলে পাঠক সম্প্রদায় আধুনিক কবিতার হাঁটুজলেও তার সাধনা করতে রাজি আছেন। কিন্তু সমস্ত অরণ্য ঢুঁড়েও যদি একটি অম্লাক্ত বদরি ব্যতীত কোন অমৃতফল না পাওয়া যায় তবে সাধারণ পাঠক কিসের প্রলোভনে এই সমস্ত উদ্ভট শব্দাম্বুধি মন্থন করতে যাবেন? এদের কবিতার মর্মোদ্ধার করলে জীবন সম্বন্ধে কোন একটা বৃহৎ স্বরূপ, একটা গভীর প্রত্যয়ের সীমান্ত-সন্ধান অন্ধকার কক্ষে অনুপস্থিত কালো বিড়াল খোঁজার মতো বিড়ম্বিত হয়ে পড়ে। কোন একটি কবির অবচেতন মনের বিজৃম্ভণ লক্ষ্য করে ভাবালু হবার মতো মানসিক অবকাশ সব পাঠকের নাও থাকতে পারে। প্রভূত চেষ্টা করে অদ্ভুত 'অ্যানালজি'-র চমক দিয়ে, শব্দের অভিধেয়ার্থকে উল্টে দিয়ে, অন্বিতার্থকে ইচ্ছামতো দূরে টেনে নিয়ে যাওয়াতে কৌশল প্রমাণিত হয়, কবিত্ব নয়। এবং শুধু বাগ্‌বৈদগ্ধ্য কাব্যকে অমরত্ব দিতে পারে না—তা বলাই বাহুল্য।

দ্বিতীয়তঃ, এরা প্রায়ই ট্র্যাডিশনকে নাসিকাকুঞ্চনের দ্বারা অভ্যর্থনা করেন। পশ্চিম সাগরের লবণজল সেবন করে এরা এদেশের দীর্ঘকালাশ্রিত ঐতিহ্যকে উড়িয়ে দিয়েছেন। যার সঙ্গে জাতির জীবন ও মানসের নিবিড় সাহচর্য নেই, তা দীর্ঘকাল বাঁচতে পারে না। অবশ্য আজকের পৃথিবীর স্থানকালের বন্ধন সঙ্কুচিত হয়ে গেছে, কোন একটা ভৌগোলিক ট্র্যাডিশন চিরকাল অচল হয়ে থাকতে পারে না। কিন্তু বহিরাগত বিষয়বস্তুকে জাতিমানসের অঙ্গীভূত করে নেওয়া দরকার, যেমন করেছিলেন মধুসূদন।

তৃতীয়তঃ দুর্বোধ্যতা যেমন কাব্যের মারাত্মক ত্রুটি নয়, তেমনি

সুবোধ্যতাও কাব্যের পরম সম্পদ নয়। রবিবাসরীয় নীতিবিদ্যালয়ের সদুপদেশগুলি বেশ সুবোধ্য। তাই বলে কেউ তাদের কাব্যের কোঠায় ফেলবে না। কিন্তু যাঁরা বুদ্ধির ব্যায়াম-কসরত দেখাবার জন্য দুরূহ, অপ্রচলিত শব্দের আশ্রয় নেন, অথবা অর্থকে সম্প্রসারিত করে এমন দূর-দুর্গম স্থানে নির্বাসিত করেন যে, পাঠক তা থেকে একটা বুদ্ধিমার্গীয় চিন্তা ও মননের সাক্ষাৎ পেলেও কবিতার রস থেকে বঞ্চিত হন, তাঁরা কালধর্মে বিস্মৃত হলে পাঠককে দোষ দেওয়া যায় না। কারণ বিশুদ্ধ বুদ্ধিমার্গ কাব্যকবিতাকে চমৎকারিত্ব দান করতে পারলেও পাঠকহৃদয়ে তার স্থান নিতান্ত সঙ্কুচিত। সুতরাং কবিতা যদি জলবৎ তরল নাও হয়, তবু দুর্বোধ্য শব্দ-সমষ্টির "অক্ষর-ডম্বর" কবিতাকে কালজয়ী করতে পারে না। কবিতার সমগ্র শরীরের মধ্যে একটা প্রতীতিগত মোটামুটি সঙ্গতির সামঞ্জস্য চাই। যেখানে তা না থাকে, থাকে শুধু বুদ্ধির অহঙ্কার, সেখানে কাব্য পাঠক-হৃদয়ের অন্তঃপুরে প্রবেশ করতে না পেরে হরিজনদের মতো নাটমহলের বাইরেই অবস্থান করে।

কথা উঠবে, আধুনিক কবিরা কাব্যের শিল্পসত্তা বা 'ক্র্যাফ্‌টস্‌-ম্যানশিপ্‌'-কে কত বিচিত্র ভঙ্গিমায়, ঐশ্বর্য্যে ভরিয়ে তুলেছেন। কিন্তু একথা-তো ভুলতে পারি না যে, কবিতা ক্র্যাফ্‌টস্‌ নয়, যে তাতে আঙ্গিকের চটক্‌দারী চমৎকারিত্ব চাই-ই। বরং শ্রেষ্ঠ কাব্যে 'ক্র্যাফ্‌টস্‌ম্যান্‌শিপে'র বাহুল্য বর্জিত হওয়াই উচিত। শ্রেষ্ঠ কাব্য যে দীর্ঘজীবী হয়েছে, তার প্রধান কারণ—ক্র্যাফ্‌টস্‌ম্যান্‌শিপ্‌ নয়, বলার ভঙ্গী নয়,—মানুষের জীবন সম্বন্ধে একটা বৃহৎ উপলব্ধি কাব্যকে কালজয়ী করে। আধুনিক কবিতা কালজয়ী হবার সেই শিলমোহর সঙ্গে আনতে পেরেছে কি ?

আধুনিক বাংলা কবিতার দ্বারপ্রান্তে দাঁড়িয়ে সেই কথাই ভাবছিলাম।

## সাম্প্রতিক নাটক-প্রসঙ্গ

সম্প্রতি বাংলা দেশে, বিশেষতঃ নাগরিক সংস্কৃতিকেন্দ্রে নাট্যাভিনয় রীতিমতো একটি চিত্তাকর্ষী ও আশাপ্রদ শিল্পান্দোলনে পরিণত হয়েছে। কলকাতা ও শহরতলীর নানা স্থানে প্রগতিবাদী তরুণের দল ছোট বড় নাট্যসংস্থার মারফতে কখনও নিজেরা নাটক রচনা করে, কখনও-বা প্রগতিশীল নাটক নিয়ে নতুন আঙ্গিক অনুসারে অভিনয়কলার পরিবর্তন সূচনা করতে প্রয়াসী হয়েছেন। এ ব্যাপার শুরু হয়েছে দ্বিতীয় মহাযুদ্ধের অবসানের পর থেকে। পেশাদারী রঙ্গমঞ্চের কুশীলবেরা তখন ভক্তিবসার্দ্র পুবাতন পৌরাণিক নাটক, রৌদ্ররসপূর্ণ ঐতিহাসিক নাটক এবং অশ্রুপাতপ্রবণ পারিবারিক নাটকের সহস্র-এক-রজনীর অভিনয়ে ক্লান্ত হয়ে পড়েছিলেন,—বিদগ্ধ দর্শকেরাও নাটককে চিত্তবিনোদনেব সুলভ উপায় মনে না করে প্রেক্ষাগৃহে নতুন নাটক ও নতুন অভিনয়কলা প্রত্যক্ষ করবার জন্য বিশেষ ঔৎসুক্য বোধ করছিলেন। ক্রমে সামাজিক চেতনা কিছু কিছু সৌখীন অভিনেতাদের উচ্চকিত করে তুলল। মহাযুদ্ধান্তে যখন বিভ্রান্ত মন শিল্পের মূল্যায়ন সম্পর্কে সম্পূর্ণ উদাসীন হয়ে পড়েছে, তখন নবীন অভিনেতা ও নাট্যকারেরা অভিনয়ের মধ্যে আর পুরাতনের জীর্ণ অনুবৃত্তি সইতে পারলেন না; তাঁরা নটপটের নয়নমনোহর যাদুবিদ্যায় সম্মোহিত হতেও গররাজি হলেন। ফলে গত দু' দশকের মধ্যে নাট্যামোদী দর্শক যেমন নতুন নাটক সম্বন্ধে অবহিত হয়েছেন, তেমনি নাট্যকার, প্রযোজক ও নাট্য-সংস্থা সেই প্রয়োজনের সঙ্গে সমান তালে পা ফেলে এগিয়ে এসেছেন—জাতির মনোজীবন সম্বন্ধে এটি একটি শুভ বার্তা। কারণ নাটকাভিনয়ে

একটা গোটা জাতিব মনের রূপ ধরা পড়ে। এর সঙ্গে নাট্যকার, কুশীলব, অধিকাবী মশাই, সহৃদয় 'সামাজিক', লভ্যাংশভোগী কর্মকর্তা এবং ছোটখাট কর্মীব দল জড়িত আছেন। নাটকাভিনয় শ্রুতি ও দৃষ্টির বস্তু, এবং মুখ্যতঃ চিত্ত-বিনোদনেব উপায়; তবু এর সঙ্গে জাতিব অধিমানসেব যোগটি সহজেই চোখে পড়ে। এক যুগের দর্শকেরা নাটকে কি চাইত এবং কেন চাইত—সেই চাওয়ার পটভূমিকায় কোন্ সামাজিক, মানসিক, অর্থ নৈতিক, বাজনৈতিক সম্পর্ক ছিল—এই সমস্ত তথ্য নাটকেব আলোচনায় আপনিই এসে পড়ে।

আধুনিককালে অপেশাদাবী নটগোষ্ঠীব মধ্যে বিষয়বস্তুব যে আনুপূর্বিক পবিবর্তন হয়েছে তাতে সন্দেহ নেই। অবশ্য ইদানীন্তন নাট্যকলাতে যে খুব একটা অভিনবত্বেব আযোজন হয়েছে তা মনে হয় না। ববং পেশাদাবী বঙ্গমঞ্চ দর্শকেব চিত্তে বোম্বাই যাদু সৃষ্টিব জন্য বাস্তব জীবনেব অবিকল অনুকৃতিব হাস্যকব চেষ্টা কবছে। কর্তৃপক্ষ বিষযেব দ্বাবা আব দর্শকেব মন আবর্ষণ কবতে পাবছেন না, তখন বাধ্য হয়েই বাস্তব দৃশ্যপটেব অনুকবণমানসে বিশুদ্ধ ভোজবাজিব আশ্রয নিচ্ছেন। এতে কিন্তু নাট্যসাহিত্যেব উন্নতি সূচিত হয় না। কিছু সূত্রধব, কর্মকাব, ওস্তাগব এবং বিজলীকর্মীব অন্ন সংস্থান হয—এইটুকুই যা সান্ত্বনা। কিন্তু অধুনা যাঁবা নবনাট্য আন্দোলনে অবতীর্ণ হয়েছেন, তাঁবা আঙ্গিকেব চেতনামুখী একেবাবে বর্জন করেছেন। তাঁদের বক্তব্য—এখনও কি আমরা যথেষ্ট সাবালক হই নি যে, পার্সী থিয়েটাবেব দ্বাবা মন ভোলাতে হবে? আঙ্গিক নয়, নাটকীয় বক্তব্যই এঁদেব অভিনয়ের নিয়ামক সূত্র। তাই এঁদের প্রেক্ষাগারে অভিনবত্বের চমক নেই, নিতান্তই সাদামাঠা বঙ্গসজ্জা নিয়ে পাদপ্রদীপের তলে আত্মপ্রকাশ করতে এঁরা কুণ্ঠিত নন। কারণ এঁরা বিশ্বাস করেন, নাটকের মূল কথা—একটা বিশেষ ক্রান্তিকালের

মানস-প্রতিফলন ; সমাজবোধ ও চেতনার সঙ্কট আজ মানুষকে যে কোন্ বিনাশের তমোগহ্বরে ঠেলে দিচ্ছে—সেই শঙ্কা, সংশয় ও সংমোহকেই এঁরা নাটকে ফুটিয়ে তুলতে চান।

আধুনিক সমাজ যে সঙ্কটের মধ্য দিয়ে অগ্রসর হচ্ছে, তার কতকগুলো স্থূল বস্তুগ্রাহ্য হেতু আছে। যেমন—মধ্যবিত্ত সম্প্রদায়ের বেকার সমস্যা, জনতার আশাহীন, আনন্দহীন জীবনবৃত্ত, রাজনৈতিক ধুরন্ধরদের অপকৌশলে দরিদ্রের মুখ থেকে বণিক সম্প্রদায়ের ভোগ্যবস্তু অপহরণের চেষ্টা—এগুলি সমাজের বাইরের দিক। নাট্যকারগণ ও দর্শক-শ্রোতারা অধিকাংশই শিক্ষিত মধ্যবিত্ত বলেই হোক, অথবা আধুনিক রাষ্ট্র ও সমাজব্যবস্থা মধ্যবিত্তের ওপর দিয়ে বোলার চালিয়ে দিচ্ছে বলেই হোক -সাম্প্রতিক নাটকে শিক্ষিত মধ্যবিত্তের হতাশাটাই বড় বেশি ফুটে উঠেছে। এই হতাশা থেকে অবক্ষয়ী মনোভাবের জন্ম হয়, ক্রমে চেতনাকে একটা প্রকাণ্ড নেতিবাদী অন্ধকার একেবারে ঢেকে ফেলে। আমরা শহর ও শহরতলীতে অভিনয় দেখার জন্য আমন্ত্রিত হলে সেখানে প্রায় এই ধরনের অভিনয়ের পুনরাবৃত্তি দেখি। এর কারণ স্বাভাবিক। আধুনিক যুগে মূল্যাবনতির বিষবাষ্প যদি কাউকে সর্বাত্মকভাবে গ্রাস করতে উদ্যত হয়ে থাকে, তবে তা হচ্ছে এই শিক্ষিত মধ্যবিত্ত সম্প্রদায়। সুতরাং নতুন নাটকে জীবনের এই দিকটা তো আর্তনাদ করবেই। একদা দেশ বিভাগ নিয়ে একাধিক সুলিখিত নাটক অভিনীত হতে দেখেছি, শ্রমিক-কৃষক আন্দোলনের পটভূমিকাতেও নতুন নাটক এই শতকের চতুর্থ দশকে নিতান্ত কম অভিনীত হয় নি। তারও আগে পরশাসনের মর্মজ্বালা জাতীয়তাবাদী নাটকের প্রধান উপাদান ছিল। এখন চারিদিকে যে সঙ্কট ঘনিয়ে আসছে, সাম্প্রতিক নাটকে তার প্রতিফলন দেখা দেবে তাতে আর বিস্ময়ের কি আছে ?

সাম্প্রতিক নাটকের আর একটা বৈশিষ্ট্য চোখে পড়ছে। কোন কোন

নাটকে একক ব্যক্তির অহংবোধ প্রতীকের দ্বারা নতুন ব্যঞ্জনার ইঙ্গিত দিচ্ছে। যূথবদ্ধ সমাজচেতনার সঙ্গে ব্যক্তির অস্মিতার বিরোধ—ফলে অসহায় ব্যক্তির ব্যর্থ হাহাকার নাটকে গূঢ় গহন অভিব্যঞ্জনার সৃষ্টি করছে, এবং প্রায়ই সেই প্রচেষ্টা প্রতীকের দ্বারাই আভাসে ইঙ্গিতে ব্যক্ত হতে চেষ্টা করছে। প্রেম, কর্তব্য, আচরণ—এগুলি ব্যক্তির ব্যক্তিগত সম্পত্তি হলেও তার পরিপার্শ্বের সঙ্গে যোগাযোগ আছে। সেই যোগ যখন নানারূপ বৈষম্যের ফলে বিয়োগে পরিণত হয়, তখন অসহায় ব্যক্তি কখনও প্রত্যক্ষ ভাবে, কখনও প্রতীকতার মারফতে নিজের অস্তিত্ব ঘোষণা করে। আজকাল মুষ্টিমেয় কয়েকজন নাট্যকার ব্যক্তির নিঃসঙ্গ বেদনাকে নতুন রূপ দেবার চেষ্টা করছেন।

ইদানীং চেতনার নানা গূঢ় এষণা, মগ্নচেতনার তথাকথিত ভাবদ্বন্দ্ব, ক্রিয়াবাদী মন এবং নিষ্ক্রিয় ভাববিকার এই ধরনের নানা মানসিক ব্যাপারও নতুন নাটকে বেশ বড় স্থান দখল করেছে। অবশ্য চিদ্বস্তু যে জড়বস্তুরই কার্যকারণাত্মক পরিণাম এ বিশ্বাস কেউ কেউ পোষণ করে থাকেন। আমাদের মানসিক বিপর্যয়, পরিবেশের সঙ্গে নিজেকে মেলাবার অক্ষমতা- এসবের মূলে আছে কতকগুলি বস্তুপ্রত্যয়। মনের এই জটিল পরিস্থিতির স্বরূপ নিয়েও কোন কোন নাট্যকার নতুন পথের ইঙ্গিত দিতে চান।

সম্প্রতি দেখছি কেউ কেউ হাল আমদানি 'এ্যাবসার্ড ড্রামা' বা উদ্ভট নাটিকাও রচনা করছেন দু'এক স্থলে এর অভিনয়ও হচ্ছে। ব্যক্তি-চেতনার বিশুদ্ধ নৈরাজ্যের ফলে চেতনা ও চরিত্রের 'প্রতীত্যসমুৎপাদ' আজ ভেঙে যেতে বসেছে। আমাদের মন, ক্রিয়া ও আচরণের সঙ্গে যেন কিছুতেই মিল ঘটানো যাচ্ছে না। ফলে আপাতঃ দৃষ্টিতে এই সমস্ত উদ্ভট নাটকের ঘটনাগ্রন্থন, চরিত্র ও পরিণামের মধ্যে দৈনন্দিন জীবনের বাহ্যিক যোগাযোগ খুব স্পষ্ট নয়। এ-ও একপ্রকার ব্যক্তিদ্রোহ—বিষয়ের বিরুদ্ধে বিষয়ীর আর্তনাদ। এই ধরনের নাটক

ও অভিনয় এখনও নীহারিকার পর্যায়ে আছে। তাই বৃহৎ 'সামাজিকের' সঙ্গে এখনও এর বিশেষ যোগাযোগ ঘটে নি।

কিছুদিন থেকে লক্ষ্য করছি, নবীন কবির দল কাব্যনাট্য নামে একপ্রকার আবেগধর্মী, গীতিরসার্দ্র ছন্দোময় নাটিকা রচনা ও অভিনয়ে কিছু কৌতূহল সৃষ্টি করেছেন। ঐতিহাসিক, পৌরাণিক ও রোমান্টিক নাটকে গীতিছন্দ যদি বাহন হতে পারে, আধুনিক যুগ ও জীবনকে সেই ছন্দস্পন্দন কেনই-বা বেগ দান করবে না? সাম্প্রতিক নাটকে এ-ও একটা নতুন পরীক্ষা -আমাদের সাম্প্রতিক নাটকের ইতিহাসে ও বিবর্তনে তার দাম কম নয়।

কতকগুলি সামাজিক হেতু আর তার সঙ্গে ব্যক্তিমনের প্রতিক্রিয়ার সম্পর্ক যে নাট্যসাহিত্যের বিকাশে প্রভূত সাহায্য করে তাতে সন্দেহ নেই। সাম্প্রতিক বাংলা নাটকে নতুন নাট্যকার, অভিনেতা ও দর্শকদের সহযোগিতা ও সহমর্মিতার ফলে এ বিভাগে বিশেষ জীবন-চাঞ্চল্য দেখা যাচ্ছে। তিন-চার দশক পূর্বে বাংলা সাহিত্যের বিভিন্ন বিভাগে নানাধরনের উন্নতি ও ক্রিয়াকর্মের প্রভূত আয়োজন হলেও নাটক ছিল পেশাদারী অভিনেতা এবং বণিগ্‌বুদ্ধিসম্পন্ন স্বত্বাধিকারীদের এক্তিয়ারভুক্ত। রুচিবান ব্যক্তি এগুলিকে মনে করতেন জনমনোরঞ্জনের স্থূলতম উপাদান এবং এর প্রতি কেমন একটা উন্নাসিক* তাচ্ছিল্য বোধ করতেন। তাঁরা স্বস্তি পেতেন শান্তিনিকেতন-গোষ্ঠীর আভিজাত্য-মণ্ডিত নৃত্যনাট্য ও নাটকাভিনয় দর্শন করে—যার নটনাথ ছিলেন স্বয়ং রবীন্দ্রনাথ। কিন্তু ইদানীং নাটকের বৈপ্লবিক পরিবর্তন হয়েছে। বর্তমানে শিল্পসংস্কৃতি, লোকশিক্ষা, সমাজমানস, ব্যক্তির চিত্তসঙ্কট রাজনৈতিক আন্দোলন, মনোবিজ্ঞানের সূক্ষ্মাতিসূক্ষ্ম বিশ্লেষণ—প্রত্যেক বিভাগেই নাটকের উপস্থিতি লক্ষ্য করা যাচ্ছে। কেউ একে সমাজসংগ্রামের হাতিয়ার রূপে বেছে নিয়েছেন, কেউ এর মধ্যে ব্যক্তিত্বের নানা কুটৈষণার ইঙ্গিত দিতে উৎসুক, কেউ-বা চেতনার

গভীরে বুদ্বুদ আকারে স্ফুটমান নানা ভাবানুষঙ্গকে আভাসে-ইঙ্গিতে-প্রতীকে অবধারণ করতে ব্যাকুল, কেউ কেউ নাট্যকলাগত ঐক্যবন্ধন, মনস্তত্ত্বগত আচরণবাদ এবং স্থানকালপবিবেশের বাস্তব প্রেক্ষাপট সম্পূর্ণ উপেক্ষা করে অস্মিতার নিঃসঙ্গতাকে এমন একটা রূপ দান করিতে চান, যা আপতঃ উদ্ভট, অসঙ্গত ও অর্থহীন মনে হয়। যাই হোক, এখন নাটক যে উপেক্ষিত নয়, 'ডিলাটেণ্ট' বসবিলাসীর 'থীসিস ড্রামা' নয়, বা মবমিয়াবাদীদেব ধূম্র-সলিল-মরুৎপূর্ণ প্রতীকতাও নয়, পরন্তু প্রতিদিনের সমাজগোষ্ঠীব দ্বারাই এব গোত্রকুল নির্ধারিত ও নিয়ন্ত্রিত হচ্ছে—এ আশার কথা সন্দেহ নেই।

তবু এই প্রসঙ্গে একটা আশঙ্কার কথা বলি। এখনও সাম্প্রতিক গোষ্ঠীর মধ্যে যুগস্রষ্টা নাট্যকাব এবং শিল্পের দিকনির্দেশকের আবির্ভাব হয় নি। অধুনা প্রচুব নাটক লেখা হচ্ছে, অভিনয়ও হচ্ছে। কিন্তু অসংখ্যের মধ্য থেকে এমন দুটি-একটি নাটক সৃষ্টি হচ্ছে না, যা সমগ্র জাতি-মানসকে, সম্প্রদায়-নির্বিশেষে সকলকেই অনুপ্রাণিত করবে। অভিনয়কলাও দলগতভাবে বেশ প্রাধান্য পাচ্ছে বটে, কিন্তু একক অভিনয়ের দিন যেন শেষ হয়ে আসছে। বোধ হয় এটা গণতন্ত্রেবই প্রতিক্রিয়া। গ্যারিক, গিরিশ ঘোষ, শিশিরকুমারের দিন চলে যাচ্ছে। এখন অভিনয় নায়ক-নায়িকাকেন্দ্রিক না হয়ে গোষ্ঠিকেন্দ্রিক হচ্ছে। কারণ জীবনেও যেমন একক-নেতৃত্বের অবসান হচ্ছে, শিল্পেও তার প্রভাব পড়েছে। সে যুগে অপ্রধান চরিত্রগুলিকে যেনতেনপ্রকারেণ শেষ করে প্রধান চরিত্রের ওপর যা কিছু গুরুত্ব দেওয়া হত। ইদানীং দেখা যাচ্ছে, একজনের অভিনয়ের উৎকর্ষের চেয়ে ছোট-বড়ো সব চরিত্র মিলিয়ে যৌথ অভিনয়ের দিকেই বেশি দৃষ্টি পড়েছে। এমন একদিন আসবে বলে অনুমান হচ্ছে, যেদিন কি কথাসাহিত্য, আর কি নাটক—কোনটাতেই নায়কচরিত্রের প্রাধান্য থাকবে না, গোটা সমাজমানসই তখন নায়কের প্রতীক হিসেবে ব্যবহৃত হবে।

সাম্প্রতিক নাট্য আন্দোলনের কোন কোন ক্ষেত্রে এই সব লক্ষণের আভাস দেখা যাচ্ছে। সে যাই হোক—নাটক যে জীবনের একটা শিল্পরূপ, নিছক বাস্তব 'রিপোর্টাজ' বা দৈনন্দিন লোকচরিত্রবৃত্তান্ত নয়, তা অস্বীকার করা যায় না। সেই শিল্পাদর্শ নাটক রচনা ও অভিনয়ে যথেষ্ট পরিমাণে স্বীকৃত না হলে শুধু বিষয়ের গুরুত্বে নাট্যসাহিত্যকে দীর্ঘজীবী করা যাবে না। আধুনিক নাট্যগোষ্ঠীর অনেকেই এই শিল্পাদর্শ সম্বন্ধে অবহিত হচ্ছেন—এটাই আশার কথা।

ইতিপূর্বে কয়েকটি নিবন্ধে উনিশ-বিশ শতকের বাঙালী-চেতনার কোন কোন দিক আলোচনা করেছি। উনিশ শতকের বাঙালীর যে নবজাগরণ, তাকে কেউ কেউ পাশ্চাত্য রেনেসাঁসের অনুকরণে উনিশশতকী বাংলা-রেনেসাঁস বলতে চান। মধ্যযুগের অবসানে বাঙালী-জীবনের যে সর্বাত্মক অবক্ষয় সমাজে ও সাহিত্যে আত্মপ্রকাশ করেছিল, জীবনবাদী ও ইহচেতন পাশ্চাত্য ঐতিহ্যের সম্মুখীন হয়ে সেই নিদ্রিত লেভিয়াথান তার শতাব্দীসঞ্চিত ভুজঙ্গনিদ্রা ছেড়ে উঠে পড়ল। বাঙালীর সমাজসংস্কার, ধর্মচেতনার বিপ্লবী পরিবর্তন, শিক্ষার বৈজ্ঞানিকীকরণ, মানবসেবা, চেতনার আধুনিকতা, পাশ্চাত্য-ঘেঁষা রাজনৈতিক আন্দোলন ও স্বাদেশিকতা এবং বাংলা সাহিত্যের রূপ-রীতি-ভাবস্তুর অভূতপূর্ব পরিবর্তন গোটা উনিশ শতক ধরে ঝড়ের বেগে বয়ে গেছে। চৈতন্যযুগে সীমাবদ্ধ ক্ষেত্রে বাঙালী-মানসিকতার মূল্যান্তর হয়েছিল, উনিশ শতকে তারও চেয়ে বিশাল ও যুগাতিক্রমী মূল্যান্তরের আবির্ভাব হয়েছিল। পুরাতন জীর্ণসংস্কারের 'ভেরেণ্ডার খাম' তখন উনপঞ্চাশী হাওয়ার বেগে উড়ে যেতে বসেছে, এবং গর্ভগৃহবাসী ও বিশুদ্ধসংস্কারবাদী কোন কোন ব্যক্তি উড্ডীয়মান চণ্ডীমণ্ডপের চালের বাতা ধরে অবশ্যম্ভাবীকে জড়ত্বের শিকল বাঁধতে চাইছিলেন। কিন্তু জলপ্রবাহকে কোথাও বাধা দেওয়া সম্ভব হলেও, ভাবের প্রবাহকে বেঁধে রাখা যায় না—তা করতে গেলে শুধু অনর্থের সৃষ্টি হয়। উনিশ শতকে বাঙালী-জীবনের এলোমেলো হাওয়া ক্রমে ক্রমে মন্দীভূত হয়ে এল। পরবর্তী কালের সমাজ-সংস্কৃতি-ধর্মের প্রবীণ-পক্ককেশী নেতারা হিন্দু-কলেজীয় জীবনের যৌবনোচ্ছল অশনবসনের উচ্ছৃঙ্খলতাকে কিছু ব্যঙ্গ-রহস্য করলেন বটে, কিন্তু তার প্রতি তাঁদের প্রচ্ছন্ন আসক্তি রয়ে গেল। বাল্যকালের নিষিদ্ধ কর্মের

স্মৃতি বার্ধক্যেও কি ভোলা যায়? যাই হোক, একদিকে নবনবীনের অভ্যাগম, আর একদিকে পুরাতনী ধারার তোষবদ্ধতা,—বলাই বাহুল্য বদ্ধ জল মুক্তির স্বাদ পেলে আর তাকে গোষ্পদে ফিরিয়ে আনা যায় না। উনিশ শতকে বাঙালী-জীবনে সমাজ-ধর্ম-সংস্কার-সাহিত্য নিয়ে প্রচণ্ড কলরব উঠেছিল। 'হ্যাঁ'-র সঙ্গে 'না'-এর বিরোধ এবং তৃতীয় ব্যক্তি এসে সে বিরোধ মিটিয়ে আবার নতুন বিরোধ ও বৈষম্য জাগিয়ে তুলেছে - এই ভাবে ইতিহাস অগ্রসর হয়, সংস্কৃতির অয়নরেখাও সেই ধারা মেনেই চলে। উনিশ শতকের রামমোহন, বিদ্যাসাগর, মধুসূদন, বঙ্কিমচন্দ্র এবং বিশ শতকে বিবেকানন্দ-রবীন্দ্রনাথের প্রভাব বাংলার শিক্ষা ও সংস্কারকে—যাবতীয় 'ইমোটিভ' ব্যাপারকে এমন একটা বৈচিত্র্য দান করেছে যে, তার কারুকর্ম যেমন বিস্ময়কর, তেমনি উৎকর্ষেও তেমনি স্ব-উচ্চ পরিণতির উত্তরাধিকারী। রাষ্ট্র, সমাজ, ধর্ম প্রভৃতি হিতবাদী ব্যাপারে আধুনিক শিক্ষিত ব্যক্তিদের আত্মনিয়োগ এবং বিপুল প্রয়াসের দ্বারা জীবনের এক নব মানচিত্র অঙ্কন, এ যুগের মানসিক ভৌগোলিক সংস্থানের একটা বড় বৈশিষ্ট্য। বিপুল আশা ও অনন্ত সম্ভাবনার নিশীথস্বপ্ন বক্ষপুটে ভরে নিয়ে একদা কলকাতার নাগরিক বাঙালী যাত্রা শুরু করেছিল, হাতে ছিল ফরাসী বিপ্লবের জ্বলন্ত মশাল, আমেরিকার স্বাধীনতাযুদ্ধের ঘোষণাপত্র হয়েছিল ধ্বজপতাকা। এ্যাডাম স্মিথ, টমাস পেইন, মাটসিনি, গ্যারিবল্ডি, কাভুর, বিসমার্ক, কোঁৎ, মিল, বেন্থাম—এরাই হয়েছিলেন নাগরিক বাঙালীর স্বপ্নসহচর।

ওদিকে গ্রামীণ বাংলায় সে মশালের আলোক পৌঁছাল না, শিক্ষার দীপ জ্বলল না, জীবনের প্রাথমিক প্রয়োজনই মিটল না। বঙ্কিমচন্দ্র বৃথাই 'রামা কৈবর্ত' ও 'হাসিম শেখে'র জন্য ব্রিফ নিলেন। এই ভদ্রজীবন-কেন্দ্রিক 'কলকাতা কালচার' যাকে কেউ কেউ 'বাবু কালচার' বলছেন—তার সঙ্গে বিশাল বাংলার বিশেষ কোন সংযোগ

ঘটল না। তবু পিলসুজের ওপর প্রদীপ জ্বললে যেমন তার চারপাশে কিছুটা আলো ছড়ায়, তেমন 'ফিল্টারেশন' পদ্ধতিতে কলকাতার জীবন-সংস্কৃতি চু ইয়ে চুঁইয়ে গ্রামজীবনের কিছুদূর প্রবেশ করল, কিন্তু তাতে গ্রামের অন্ধকার আরও ঘনীভূত হল। তবু ভদ্র সংস্কৃতি সামাজিক আন্দোলন করেছে, রাজনৈতিক উত্তাপ সঞ্চার করেছে, মধ্যযুগীয় পাঁচালী-কীর্তন শোনা কানে সমুদ্রসঙ্গীত ভরে দিয়েছে।

বিশ শতকে বাঙালীর যে নানা ক্ষেত্রে আত্মপ্রসার লক্ষ্য করা যায়, বিশেষতঃ রাজনৈতিক দাবার ছকে রাজা-উজির মারার নিপুণ কলা-কৌশল, রবীন্দ্রনাথের মতো বৃহৎ বনস্পতির শাখা-পত্রের আশ্রয় সত্ত্বেও তার ভব্য নাগরিক বেশের কৃত্রিমতা ঘুচল না। বলতে গেলে— উনিশ-বিশ শতকের বাঙালীর যাবতীয় চিত্ত-সংস্কার ইংরেজী শিক্ষার ওপর দাঁড়িয়ে আছে। অবশ্য তার জন্য ক্ষোভ বা লজ্জার কারণ নেই। বিদেশী শিক্ষা ও বিদেশী আহার্য যদি মন ও দেহকে সজীব রাখে এবং স্বদেশে যদি তার অনুকল্প পাওয়া না যায়, তবে কালাপানির পার থেকে আমদানি বলে তাকে বর্জন করা উচিত নয়। বিদেশের চশমায় যদি জ্ঞানচক্ষু উন্মীলিত হয়, তা হলে না হয় স্বদেশী চোখ-ঢাকা বলদের ঠুলি বর্জন করাই গেল। কিন্তু বিশ শতকের সংস্কৃতিও গ্রামীণ বাঙালীকে যথার্থ দৃষ্টি দান করতে পারে নি। এখনও যত আন্দোলন, সব ব্যাপারের প্রাণকেন্দ্র নাগরিক জীবন ও পরিবেশ।

আজ বিশ শতকের মধ্যযাম পার হয়ে গেছে, এখন শিল্প ও সাহিত্যের নব নব পরীক্ষা চলছে, বিশ্বের সাহিত্যান্দোলনের আমরা সমান অংশীদার হয়েছি। কিন্তু 'স্বাক্ষর' ব্যক্তির সংখ্যা কিছু বাড়লেও সূক্ষ্ম মননকর্ম এখনও কি নাগরিকতার এ্যাকোয়ারিয়মে সন্তরণশীল নয়? সম্প্রতি আবার 'নিও-লিট্যারেট' জনগোষ্ঠী এবং সংবাদপত্রের কলাণে শিক্ষা-সংস্কৃতি আরও ডেমোক্র্যাটিক হয়ে উঠছে। এখন বিগত সূর্যের দিকে তাকিয়ে দীর্ঘনিশ্বাস ফেলা ছাড়া আর কী-ই বা করবার আছে?

উনিশ-বিশ শতকের বাংলা সাহিত্য ও সংস্কৃতির মূল বনিয়াদটা যে ভব্যতা, আভিজাত্য ও নাগরিকতার ওপর দাঁড়িয়ে আছে, তা অস্বীকার করা যায় না। আর এ-ও অস্বীকার করা যায় না যে, দু-চারটি মহীরুহ এতদিন সমস্ত দেশকে ছায়াবিস্তার করে, ফল দিয়ে, শাখায় আশ্রয় দিয়ে আসছিল। উনিশ শতকের সেই সমস্ত ন্যগ্রোধ এখন ভস্মীভূত হতে বসেছে। শত শাখাপ্রশাখা ও অযুত শিকড়সহ রবীন্দ্রছায়াতরুরও মূলোৎপাটিত হয়েছে। এখন শুধু এরণ্ডদের দ্রুমত্ব লাভের জন্য আপ্রাণ প্রয়াসই লক্ষ্যগোচর হচ্ছে।

কিন্তু দুঃখ করে লাভ নেই। ডেমোক্র্যাসির যুগে অভিজাততন্ত্রের পশ্চাদপসরণ কে-ই বা ঠেকাতে পারে? একক প্রতিভার কাল শেষ হল, বহুজনে এখন স্বল্পবিত্ত সম্বল করে সাহিত্যের ফাটকাবাজারে নেমেছেন। নাই-বা রইল ধনী-ভূস্বামীদের কৃপাকটাক্ষপূর্ণ উদারহস্তের অজস্র দান। বিশ শতকের সাহিত্য ও সংস্কৃতি এখন ক্রমেক্রমে হর্ম্যচূড়া থেকে প্রাঙ্গণে নেমে আসছে। এর ফলাফল শুধু ভাবগ্রাহী জনার্দন ছাড়া আর কেউ বলতে পারবেন না। একজন বঙ্কিম, একজন রবীন্দ্রনাথ, একজন বিদ্যাসাগর, একজন বিবেকানন্দকে হারিয়ে শত শত মানবকের 'কিল্‌কিলা' ধ্বনিতে সমুদ্রসঙ্গীতের স্বাদ পাওয়া যাবে কি?

আগামী কালের পাঠক তার বিচার করবেন, তার রস আস্বাদন করবেন। হয়তো আজি হতে শত বর্ষ পরে জীবন ও সাহিত্যের সম্পূর্ণ রূপান্তর ও ভাবান্তর হবে। এখন সাহিত্যের যে সমস্ত *motif*-এ আমাদের শিহরণ জাগে সে যুগের পাঠকের তাতে বিন্দুমাত্রও ঔৎসুক্য থাকবে না। 'কালোহ্যয়ং বিপুলা চ পৃথ্বী' বলে সান্ত্বনা লাভেরও সম্ভাবনা থাকবে না। একবিংশ শতকের ভাগ্যবান পাঠকের রুচি ও রীতিকে ঈর্ষা করে এখনকার মতো পুঁথিতে ডোর দেওয়া যাক।

---

সমাপ্ত